প্রখ্যাত ঐতিহাসিক মোমসেন ( Momsen )-ও সেই যুগে এক বিশাল পরিমাণ সোনা ভারতীয় দ্রব্যাদি আমদানির মূল্য হিসাবে রোম হইতে ভারতবর্ষে রপ্তানি হইত, একথার উল্লেখ করিয়াছেন। শেষ পর্যন্ত অবশ্য রোমান সরকার ভারতে সোনা রপ্তানি বন্ধ করিবার উপায় হিসাবে ভারতীয় দ্রব্যাদি আমদানি নিষিদ্ধ করিয়া দিয়াছিলেন। সামুদ্রিক বাণিজ্য ভারতের পশ্চিম এবং দক্ষিণ উপকূলের বন্দরগুলির মাধ্যমেই চলিত, বিশেষভাবে ভৃগুকচ্ছ বন্দরের মধ্য দিয়া। প্রচুর পরিমাণ সোনা ভারতে আমদানি হইবার ফলে কুষাণ যুগে মুদ্রা প্রধানত সোনার এবং সামান্য পরিমাণে তামার ছিল। মুদ্রায় বিদেশী প্রভাব সুস্পষ্ট ছিল।

রেনেসাঁসের সূচনা

কুষাণগণ ব্যাকট্রীয় গ্রীক, শক, পহ্লব প্রভৃতি বিভিন্ন জাতির সংস্পর্শেও আসিয়াছিলেন। কুষাণ যুগের শাসনব্যবস্থা, শিল্প, ভাস্কর্য প্রভৃতিতে শক ও গ্রীক প্রভাব কতক পরিমাণে পরিলক্ষিত হয়। কুষাণ যুগ সাংস্কৃতিক দিক্ দিয়া এক জাগৃতি বা রেনেসাঁসের সূচনা করিয়াছিল। এই রেনেসাঁস গুপ্তযুগে পরিপূর্ণতা লাভ করে।

**কুষাণ সাম্রাজ্যের পতন** ( **Downfall of the Kushana Empire** ) : কুষাণ সাম্রাজ্য অপরাপর সাম্রাজ্যের ন্যায়-ই প্রকৃতির অমোঘ বিধানে বিস্মৃতির তলে তলাইয়া গেল। কণিষ্কের শাসনকালে কুষাণ সাম্রাজ্যের গৌরব রবি মধ্যাহ্ন গগনে পৌঁছিয়াছিল, কিন্তু তাহার উত্তরাধিকারীদের হস্তে সেই গৌরব রবি অস্তমিত হইতে বিলম্ব হইল না। হুবিষ্কের শাসন কাল পর্যন্ত কুষাণ সাম্রাজ্য অটুট ছিল, কিন্তু বাসুদেবের আমল হইতে সাম্রাজ্য পতনের দিকে ধাবিত হইতে লাগিল। কেন্দ্রীয় শাসনের দুর্বলতার সুযোগে প্রাদেশিক শাসনকর্তাগণ স্বাধীনতা ঘোষণা করিতে লাগিলেন। সাম্রাজ্য ছিন্নভিন্ন হইয়া যাইতে লাগিল। বিদেশী আক্রমণকারিগণ স্বাভাবিক কারণেই এই অভ্যন্তরীণ অব্যবস্থার সুযোগ গ্রহণ করিতে লাগিল। পরিস্থিতি যখন এইরূপ তখন ব্যাবিলনে প্লেগ রোগ মহামারীরূপে দেখা দেয় এবং ক্রমে রোমান সাম্রাজ্য, পার্থিয়া হইয়া ভারতবর্ষে বিস্তৃত হয়।*

পতনের কারণ

বাসুদেবের পরবর্তী দুর্বলতর রাজগণের আমলে কুষাণ সাম্রাজ্য সম্পূর্ণরূপে বিধ্বস্ত হইয়া যায়। কুষাণগণ যদিও হিন্দু ধর্ম ও সংস্কৃতি পূর্ণমাত্রায় গ্রহণ করিয়া হিন্দুতে পরিণত হইয়াছিলেন তথাপি ভারতের তদানীন্তন রাজপরিবারগুলি তাঁহাদের শাসন সহজ মনে গ্রহণ করিতে পারে নাই। যখনই কুশান শাসনে দুর্বলতা দেখা দিল তখনই তাহারা কুশানদের আনুগত্য অস্বীকার করিয়া বিদ্রোহী হইয়া উঠিল। দক্ষিণ পূর্ব পাঞ্জাবে যৌধেয়, শতদ্রু উপত্যকায় কুনিন্দ, রাভি ও চিনাবের মধ্যবর্তী অঞ্চলে মদ্রক, বিন্ধ্য মালভূমিতে মালব, অর্জুনায়ন ; মথুরায় নাগ, গোয়ালিয়র, পদ্মাবতী, অহিচ্ছত্র, কান্তিপুরী, এবং কৌশাম্বীতে মাঘ প্রভৃতি স্থানীয় রাজবংশ যেগুলি কুষাণ সাম্রাজ্যাধীন ছিল তাহারা সেই সাম্রাজ্যকে ছিন্নভিন্ন করিয়া স্ব স্ব প্রধান হইয়া উঠিল।

স্থানীয় রাজবংশের স্বাধীনতা ঘোষণা

---

* **Vide :** ***Early History of India***, **pp. 288-89. V. A. Smith.**

কুষান বংশের দুর্বল রাজগণ অবশ্য তখনও উত্তর-পশ্চিম ভারত এবং আফগানিস্তানের একাংশের উপর রাজত্ব বজায় রাখিতে সমর্থ হইয়াছিলেন। কিন্তু ইরাণের সাসানীয় বংশের সম্রাট প্রথম আর্দেশির খোরাসানের দিকে বিজয় অভিযানে অগ্রসর হইলে কুষাণরাজ তাঁহার আনুগত্য স্বীকার করিয়া দূত প্রেরণ করেন কিন্তু পরবর্তী কালে আর্দেশির উত্তর-পশ্চিম ভারত এমন কি, মধ্য-ভারত পর্যন্ত তাঁহার অধিকার বিস্তার করেন। সমগ্র উত্তর-পশ্চিম ভারত সাসানীয় সাম্রাজ্যের প্রদেশে পরিণত হয়। এইভাবে কুষাণ সাম্রাজ্য বিধ্বস্ত হইয়া গেল। অবশ্য পাঞ্জাব, কাশ্মীর ও উত্তর-পশ্চিম ভারতের কোন কোন অতি ক্ষুদ্র অঞ্চলে কুষাণ বংশের কেহ কেহ কোনক্রমে টিকিয়াছিল।

**সাসানীয় সাম্রাজ্যের আঘাতে কুষাণ সাম্রাজ্যের পতন**

# একাদশ অধ্যায়

## গুপ্ত সাম্রাজ্য

## ( The Gupta Empire )

**কুষাণ আমলের পরবর্তী কালে বিচ্ছিন্ন ভারত ( Disintegration of India after the Kushanas ) :** কুষাণ ও অন্ধ্রদের পতনের পর প্রায় এক শতাব্দী ধরিয়া ভারতে এক রাজনৈতিক অনৈক্যের চিত্র দেখা যায়। খ্রীষ্টীয় তৃতীয় শতক এবং চতুর্থ শতকের কয়েক বৎসর একমাত্র পাঞ্জাবে যে কয়েকটি স্থানীয় রাজবংশ রাজত্ব করিতেছিল সেগুলি ভিন্ন উত্তর-ভারতের অপর কোন রাজা বা শাসন সম্পর্কে বিশেষ কিছু জানা যায় না। পাটলিপুত্র নগর অবশ্য সেই সময়েও যথেষ্ট গুরুত্বপূর্ণ নগর হিসাবে পরিচিত ছিল। যদিও কোন্ রাজবংশ সেখানে রাজত্ব করিত সেই সম্পর্কে আমাদের সুস্পষ্ট ধারণা নাই। ডক্টর স্মিথ-এর মতে কুষাণ ও অন্ধ্র বংশের পতনকাল ২২০ বা ২৩০ খ্রীষ্টাব্দ হইতে প্রায় এক শতাব্দীর পর গুপ্ত বংশের অভ্যুত্থানের অন্তর্বর্তী কালকে ভারত-ইতিহাসের অন্ধকার যুগের অন্যতম বলিয়া বিবেচ্য।*

**২২০ বা ২৩০ খ্রীষ্টাব্দ হইতে প্রায় একশত বৎসর অন্ধকার যুগ**

পূর্বেই উল্লেখ করা হইয়াছে যে, নাগ, যৌধেয়, মালব, কুণিন্দ প্রভৃতি বিভিন্ন স্থানীয় রাজবংশ কুষাণ সাম্রাজ্যকে বিধ্বস্ত করিয়া এক রাজনৈতিক অনৈক্যের যুগের সূচনা করিয়াছিল। এই অনৈক্যের অবসান ঘটাইয়া গুপ্ত সাম্রাজ্যের অভ্যুত্থান ভারত-ইতিহাসের অপর এক যুগান্তকারী ঘটনা।

**বিভিন্ন স্থানীয় রাজবংশ কর্তৃক কুষাণ সাম্রাজ্য বিধ্বস্ত**

**গুপ্তবংশের প্রতিষ্ঠা ( Foundation of the Gupta Dynasty ) :** গুপ্ত বংশের ইতিহাস রচনার উপাদান যেমন নানাবিধ, তেমনি প্রচুর পরিমাণ। লিপি ভিন্ন, মুদ্রা, দেশীয় সাহিত্য, চীন দেশীয় পরিব্রাজকদের বিবরণ প্রভৃতি নানা ধরনের ঐতিহাসিক উপাদান হইতে গুপ্ত বংশের শাসনকালের ইতিহাস রচনা করা সম্ভব হইয়াছে। লিপির মধ্যে হরিষেণের এলাহাবাদ স্তম্ভলিপি গুপ্ত সম্রাট সমুদ্রগুপ্তের রাজ্য জয় সম্পর্কে বিশদ বিবরণ পাওয়া যায়। এরাণ ও ভিটারি লিপি হইতে সমুদ্রগুপ্ত কর্তৃক দ্বিতীয় চন্দ্রগুপ্তকে তাঁহার উত্তরাধিকারী মনোনয়নের ঘটনার বিবরণ পাওয়া গিয়াছে। ডক্টর ফ্লীটের *Corpus Inscriptionum Indicarum* নামক গ্রন্থে গুপ্ত যুগের ৩৬০ খ্রীঃ হইতে ৪৬৬ খ্রীঃ এবং ৪৮৪ খ্রীঃ হইতে ৫১০ খ্রীষ্টাব্দের মধ্যে গুপ্ত রাজগণের লিপি একত্রিত করিয়া প্রকাশ করিবার ফলে গুপ্ত যুগ সম্পর্কে আমরা অনেক কিছু জানিতে পারিয়াছি।

**ঐতিহাসিক উপাদান—লিপি : হরিষেণের স্তম্ভলিপি বা এলাহাবাদ প্রশস্তি**

**ডক্টর ফ্লীটের লিপি সংকলন**

---

* "The period between the extinction of the Kushana and Andhra Dynasties about A.D. 220 or 230, and the rise of the imperial Gupta Dynasty, nearly a century later, is one of the darkest in the whole range of Indian history.". *Early Hist of India.* pp. 291-92, V. A. Smith.

সমুদ্রগুপ্তের রাজত্বকালে খোদিত এরাণ প্রস্তরলিপি (২নং) তাঁহার ক্ষমতা ও কৃতিত্বের এক সুন্দর বিবরণ। ভিটারি লিপিতে স্কন্দগুপ্তের হূণ এবং পুষ্যমিত্রদের সহিত যুদ্ধের বর্ণনা পাওয়া যায়। উদয়গিরি গুহা লিপি, সাঁচী, মথুরা, এবং গান্ধার প্রস্তরলিপি দ্বিতীয় চন্দ্রগুপ্তের আমলে উৎকীর্ণ করা হইয়াছিল। এগুলি হইতে তাঁহার এবং অপরাপর গুপ্তরাজগণের ধর্ম নীতি সম্পর্কে সুস্পষ্ট ধারণা লাভ করা যায়। জুনাগড় শিলালিপি, ইন্দোর তাম্রলিপি, স্কন্দগুপ্তের রাজত্বকাল সম্পর্কে নানা ঐতিহাসিক তথ্যে পূর্ণ। এতদ্ভিন্ন, আরও বহু ক্ষুদ্র ক্ষুদ্র প্রস্তর লিপি কোন না কোন গুপ্ত রাজা সম্পর্কে তথ্য সরবরাহ করিয়া থাকে।

এরাণ, ভিটারি, উদয়গিরি, সাঁচী, মথুরা, গান্ধার জুনাগড় প্রস্তর ও শিলালিপি এবং ইন্দোর তাম্রলিপি

এলানের *Catalogue of the Coins of the Gupta Dynasty* গুপ্ত সম্রাটদের মুদ্রাগুলির সময়ানুক্রম, বিভিন্ন গুপ্তসম্রাট বা দেব-দেবীর প্রতিকৃতি প্রভৃতির আলোচনা করিয়া বিভিন্ন সম্রাটের ধর্ম-মত, তাহাদের চারিত্রিক বৈশিষ্ট্য সম্পর্কে গুরুত্বপূর্ণ সিদ্ধান্তে উপনীত হইয়াছেন। সমুদ্রগুপ্তের ধনুর্ধর সিংহ-হন্তা, বীণা-বাদক প্রভৃতি বিভিন্ন প্রতিকৃতি তাঁহার ব্যক্তিগত বৈশিষ্ট্যের পরিচায়ক বলা বাহুল্য। বিভিন্ন পদস্থ রাজকর্মচারী, রাণী প্রভৃতির সীলমোহর বা পাঞ্জা আবিষ্কৃত হইয়াছে। এই সকল পাঞ্জা দৃষ্টে রাজকর্মচারীবর্গের কাহার কিরূপ পদমর্যাদা ছিল তাহা বুঝিতে পারা যায়।

মুদ্রা ও পাঞ্জা বা সীলমোহর

গুপ্ত যুগের সৌধ, দালান, প্রাসাদ, মঠ, বিহার প্রভৃতির নিদর্শন হইতে সেই সময়ের শিল্প, স্থাপত্য, শিক্ষা ও সংস্কৃতির উৎকর্ষ সম্পর্কে ধারণা লাভ করা যায়। মথুরা, বারাণসী ও নালন্দা শিল্প, শিক্ষা ও সংস্কৃতির গুরুত্বপূর্ণ কেন্দ্র ছিল। গুপ্তযুগের মন্দিরের নিদর্শন সে যুগে ধর্মমত এবং সেই সঙ্গে স্থাপত্য শিল্পের উৎকর্ষ সম্পর্কে আমাদের ধারণা দিয়া থাকে। বিষ্ণু, শিব, দুর্গা বুদ্ধ, জৈন, বোধিসত্ত্ব প্রভৃতির মূর্তি হইতে বিভিন্ন ধর্মমত যে অবাধে সেই সময়ে প্রচলিত ছিল সেই প্রমাণ পাওয়া যায়।

সৌধ, দালান, প্রাসাদ, মন্দির প্রভৃতি

সাহিত্য হইতেও গুপ্তযুগের ঐতিহাসিক উপাদান পাওয়া যায়। আঠারটি পুরাণের মধ্যে বায়ু পুরাণ, মাৎস্য পুরাণ, ভাগবত পুরাণ, বিষ্ণুপুরাণ ও ব্রহ্মাণ্ড পুরাণ, এই পাঁচটি পুরাণে গুপ্ত রাজগণের বংশতালিকা পাওয়া যায়। কারফেল ( Kirfel ) পারজিটার ( Pargiter ) জয়সোয়াল গুপ্ত রাজবংশাবলীর ক্ষেত্রে পুরাণের সত্যতা সম্পর্কে যুক্তি দেখাইয়াছেন। পুরাণ ভিন্ন, ধর্মশাস্ত্র, স্মৃতি প্রভৃতি হইতেও গুপ্তযুগের ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা যায়। কামন্দক নীতি শাস্ত্রও এ বিষয়ে উল্লেখযোগ্য। সেতুকাব্য, দেবীচন্দ্র-গুপ্তম্, মুদ্রারাক্ষস, কৌমুদী মহোৎসব প্রভৃতি গ্রন্থাদি হইতেও ঐতিহাসিক তথ্য পাওয়া যায়।

সাহিত্য

চৈনিক পর্যটক ফা-হিয়েন দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজত্বকালে ভারতবর্ষে

আসিয়াছিলেন। তিনি যে বিবরণ লিপিবন্ধ করিয়াছিলেন উহার নাম দিয়াছিলেন "ফো-কুও-কি" (*Fo-Kuo-Ki* i.e. *Record of Buddhist Kingdoms*)। ইহা হইতে সেই সময়কার রাজনৈতিক, সামাজিক ও অর্থনৈতিক পরিস্থিতি সম্পর্কে ধারণা পাওয়া যায়। ই-সিং নামে অপর একজন চৈনিক পরিব্রাজকও ভারতবর্ষে আসিয়াছিলেন। তাঁহার বিবরণ হইতে শ্রীগুপ্ত নামে এক গুপ্ত সম্রাটের কথা জানিতে পারা যায়। পণ্ডিতগণ শ্রীগুপ্তকে গুপ্ত বংশের স্থাপয়িতা বলিয়া মনে করেন।

**ফা-হিয়েন ; ই-সিং**

**গুপ্তবংশের প্রাধান্যলাভ (Rise of the Guptas to Power) :** গুপ্তবংশের আদি পরিচয় জানা সম্ভব হয় নাই। শক-বিজয়ী সাতবাহন রাজগণের কর্মচারীদের মধ্যে গুপ্ত নামধারী বহু ব্যক্তির উল্লেখ পাওয়া যায়। কিন্তু ইহাদের সহিত গুপ্ত রাজবংশের কোন সম্পর্ক ছিল কিনা সে-বিষয়ে কোন কিছু জানা যায় না। খ্রীষ্টীয় সপ্তম শতাব্দীতে চৈনিক পরিব্রাজক ই-সিং( I-Tsing ) ভারতবর্ষে আসিয়াছিলেন। তাঁহার বিবরণে মহারাজ শ্রীগুপ্ত নামে জনৈক রাজা মৃগশিখাবনের নিকট একটি মন্দির নির্মাণ করিয়াছিলেন বলিয়া উল্লেখ আছে। ই-সিং-এর বিবরণ অনুসারে মহারাজ শ্রীগুপ্ত ১৭৫ খ্রীষ্টাব্দের নিকটবর্তী কোন সময়ে রাজত্ব করিতেন। কিন্তু শ্রীগুপ্তের রাজত্বকাল সম্পর্কে পণ্ডিতগণের মধ্যে মতানৈক্য রহিয়াছে।

**গুপ্তবংশের পরিচয়**

**মহারাজ শ্রীগুপ্ত**

সমসাময়িক লিপি (inscription) হইতে জানিতে পারা যায় যে, মগধে মহারাজগুপ্ত নামে এক রাজা রাজত্ব করিতেন। সম্ভবত তিনি মগধের কোন অংশের এক ক্ষুদ্র রাজ্যের রাজা ছিলেন। মহারাজ-গুপ্তের পর ঘটোৎকচগুপ্ত রাজা হন। ঘটোৎকচগুপ্ত পর্যন্ত গুপ্তরাজগণ সম্পূর্ণ স্বাধীন ছিলেন কিনা সে বিষয়ে সন্দেহ আছে, সম্ভবত তাঁহারা সামন্ত রাজা ছিলেন।

**মহারাজগুপ্ত, ঘটোৎকচগুপ্ত**

**প্রথম চন্দ্রগুপ্ত (Chandragupta I) :** প্রথম চন্দ্রগুপ্ত ছিলেন সম্ভবত ঘটোৎকচের পুত্র। তিনি ৩২০ খ্রীষ্টাব্দে সিংহাসনে আরোহণ করিয়াছিলেন। গুপ্তবংশের রাজগণের মধ্যে প্রথম চন্দ্রগুপ্ত ছিলেন সর্বপ্রথম স্বাধীন রাজা। তিনি 'মহারাজাধিরাজ' উপাধি গ্রহণ করিয়াছিলেন। ঐতিহাসিক ডক্টর রায়চৌধুরী, ডক্টর স্মিথ প্রভৃতি চন্দ্রগুপ্তের সহিত লিচ্ছবি রাজকন্যা কুমারদেবীর বিবাহের উপর অত্যধিক রাজনৈতিক গুরুত্ব আরোপ করিয়াছেন। ডক্টর রায়চৌধুরীর মতে মগধের রাজা বিম্বিসার যেমন বৈবাহিক সম্পর্কের মাধ্যমে নিজের রাজনৈতিক ক্ষমতা ও প্রতিপত্তি বৃদ্ধি করিয়াছিলেন, অনুরূপ প্রথম চন্দ্রগুপ্ত বিবাহ সম্বন্ধ-সূত্রে নিজ শক্তি ও মর্যাদা বৃদ্ধি করিতে সচেষ্ট ছিলেন। বৈশালীর লিচ্ছবি রাজকন্যা কুমারদেবীকে বিবাহ করিয়া প্রথম চন্দ্রগুপ্ত সম্মান ও প্রতিপত্তি উভয়ই অর্জন করিয়াছিলেন। লিচ্ছবিগণ ঐ সময়ে সম্ভবত পাটলিপুত্রে কুষাণদের সামন্তরাজ হিসাবে রাজত্ব করিতেছিলেন। যাহা হউক, লিচ্ছবি রাজকন্যা বিবাহের ফলে প্রথম চন্দ্রগুপ্তের যে

**লিচ্ছবি রাজকন্যা কুমারদেবীর পাণিগ্রহণ**

**বৈবাহিক সূত্রে ক্ষমতা ও প্রতিপত্তি বৃদ্ধি**

ভাগ্যোদয় হইয়াছিল তাহা তাঁহার মুদ্রায় লক্ষ্মীর ছাপযুক্ত মূর্তির নীচে 'লিচ্ছবায়ঃ' কথাটি হইতে অনুমান করা যাইতে পারে। ইহা ভিন্ন, সমুদ্রগুপ্তও লিচ্ছবি বংশীয়া রাজকন্যার সন্তান বলিয়া নিজের পরিচয় দিতে গৌরব বোধ করিতেন। ডক্টর আর. ডি. ব্যানার্জী, ডক্টর রায়চৌধুরী এবং ডক্টর স্মিথের মতবাদ মোটামুটি সমর্থন করেন। কিন্তু এলান ও ডক্টর মজুমদার এই মতবাদ অর্থাৎ লিচ্ছবি রাজকন্যা বিবাহের রাজনৈতিক সুফলের কথা সমর্থন করেন না। তাঁহাদের মতে লিচ্ছবি রাজবংশ ছিল অতি প্রাচীন রাজবংশ। সামাজিক মর্যাদা ভিন্ন অন্য কোন সুবিধা এই বিবাহের ফলে পাওয়া যায় নাই। প্রথম চন্দ্রগুপ্তের সাম্রাজ্য তাঁহার মৃত্যুকালে তিরহুত, এলাহাবাদ, অযোধ্যা, দক্ষিণ-বিহার*, এবং উত্তর বঙ্গ পর্যন্ত বিস্তারলাভ করিয়াছিল বলিয়া অনেকে মনে করেন। প্রথম চন্দ্রগুপ্ত গুপ্ত সম্রাট বংশের স্থাপয়িতা ছিলেন। তিনি ৩১৯ খ্রীঃ, মতান্তরে ৩২৫ খ্রীঃ হইতে একটি অব্দের (era) প্রচলন করিয়াছিলেন, বলিয়া মনে করা হয়। মৃত্যুর পূর্বে চন্দ্রগুপ্ত এক অতিশয় গুরুত্বপূর্ণ কর্তব্য সম্পাদন করিয়া গিয়াছিলেন। তিনি রাজ-পরিবারের সদস্য এবং সভাসদ্‌গণের এক যুগ্ম অধিবেশন আহ্বান করিয়া সকলের সহিত ঐক্যমত হইয়া তাঁহার পুত্রদের মধ্যে সর্বাপেক্ষা ক্ষমতাবান ও শ্রেষ্ঠ সমুদ্রগুপ্তকে নিজ উত্তরাধিকারী মনোনীত করিয়া গুপ্ত সাম্রাজ্যকে সুদৃঢ় ভিত্তির উপর স্থাপন করিয়াছিলেন।

গুপ্ত সাম্রাজ্যের ভিত্তি স্থাপন

**সমুদ্রগুপ্ত (Samudragupta):** প্রথম চন্দ্রগুপ্ত লিচ্ছবি রাজকন্যার সহিত বিবাহ-জাত পুত্র সমুদ্রগুপ্তকে তাঁহার সিংহাসনের উত্তরাধিকারী মনোনীত করিয়া গিয়াছিলেন। সমুদ্রগুপ্ত পিতার এই মনোনয়নের মর্যাদা সম্পূর্ণভাবে রক্ষা করিয়াছিলেন। কোন কোন পণ্ডিতের মতে সমুদ্রগুপ্ত প্রথম চন্দ্রগুপ্তের জ্যেষ্ঠ পুত্র ছিলেন না। এই কারণেই চন্দ্রগুপ্ত সভাসদগণ ও রাজপরিবারের সদস্যদের সংযুক্ত সভায় সমুদ্রগুপ্তকে মনোনীত করিয়াছিলেন। জ্যেষ্ঠপুত্র এবং সিংহাসনের প্রকৃত উত্তরাধিকারী ছিলেন কাচ। অপরাপর পণ্ডিত মনে করেন কাচ ও সমুদ্রগুপ্ত এক এবং অভিন্ন।

মৌর্য সাম্রাজ্যের পতনের প্রায় পাঁচ শতাব্দী পর ভারতবর্ষে পুনরায় এক ঐক্যবদ্ধ ভারত-সাম্রাজের সূচনা গুপ্তবংশের স্থাপয়িতা প্রথম চন্দ্রগুপ্তের সিংহাসন আরোহণের সময় (৩২০ খ্রীঃ) হইতে ধরা হইয়া থাকে। তাঁহার সুযোগ্য পুত্র সমুদ্রগুপ্ত সিংহাসন আরোহণের সঙ্গে সঙ্গে বৃহত্তর পরিকল্পনা লইয়া পিতা চন্দ্রগুপ্ত কর্তৃক সূচীত সাম্রাজ্যকে এক ঐক্যবদ্ধ ভারত সাম্রাজ্যে (ধরণী-বন্ধ) পরিণত করিতে চাহিলেন। আর তিনি স্বয়ং এই ঐক্যবদ্ধ বা ধরণীবন্ধ সাম্রাজ্যের 'একরাট' অর্থাৎ একচ্ছত্র অধিপতি হইতে চাহিলেন। এজন্য প্রয়োজন ছিল অক্লান্ত যুদ্ধ প্রচেষ্টার।

প্রথম চন্দ্রগুপ্তের আমলে গুপ্ত সাম্রাজ্যের সূচনা : সমুদ্রগুপ্ত কর্তৃক ঐক্যবদ্ধ ভারতে রূপান্তরের চেষ্টা

* "অনুগঙ্গা প্রয়াগং চ সাকেতং মগধংস্তথা,
এতান্ জনপদান্ সর্বান্ ভোক্ষ্যন্তে গুপ্তবংশজা।"—পুরাণ।
Vide: Raychaudhuri's *Political History of Ancient India*, p. 531.

সেই সময়ে আর্যাবর্ত বহু খণ্ড রাজ্যে বিভক্ত ছিল। এই সকল রাজ্যের রাজগণের যাহারা প্রধান এবং শক্তিশালী ছিলেন তাহাদের সকলকে উচ্ছেদ না করিতে পারিলে আর্যাবর্ত নিজ আয়ত্তাধীন আনা সম্ভব ছিল না। এই কারণে আর্যাবর্তের রাজগণের ক্ষেত্রে তিনি 'সর্বরাজোচ্ছেতা' অর্থাৎ সকল রাজার উচ্ছেদকারীর ভূমিকায় অবতীর্ণ হইলেন। আর্যাবর্তের উপর প্রাধান্য বিস্তার ভারতবর্ষে সাম্রাজ্য স্থাপনের জন্য সর্ব প্রধান এবং প্রাথমিক কর্তব্য ছিল। সিন্ধু-গঙ্গা-ব্রহ্মপুত্র বিধৌত বিশাল সমভূমি যাহা সিন্ধু এবং রাজপুতানা হইতে গঙ্গা-যমুনার উর্বর সমতলভূমি পর্যন্ত বিস্তৃত এবং যাহা প্রাচীনকালে যেমন আর্যদের আকৃষ্ট করিয়াছিল এবং ভারত-ইতিহাসের বিভিন্ন পর্যায়ে বিভিন্ন বহিরাগত জাতিকে এবং ভারতীয় রাজগণকে এই অঞ্চলে সাম্রাজ্য গঠনে উদ্বুদ্ধ করিয়াছিল সেই আর্যাবর্তের সামরিক, অর্থনৈতিক এবং রাজনৈতিক গুরুত্ব চিরকালই ছিল অত্যধিক।

আর্যাবর্তের গুরুত্ব

স্বভাবতই সমুদ্রগুপ্ত আর্যাবর্তের রাজগণকে উচ্ছেদ করিয়া তাহাদের সাম্রাজ্য নিজ সাম্রাজ্যভুক্ত করা তাহার সামরিক অভিযান এবং সাম্রাজ্য প্রসার নীতির প্রথম পদক্ষেপ হিসাবে গ্রহণ করিলেন। তিনি আর্যাবর্তের রুদ্রদেব, মতিল, চন্দ্রবর্মন, নাগসেন, নাগদত্ত, গণপতি নাগ, বলবর্মন, অচ্যুত, নন্দী, এবং আরও বহু রাজগণকে উৎখাত করিয়া তিনি এই অঞ্চলে "সর্বরাজোচ্ছেতা"র ভূমিকা পালন করিলেন। এই রাজ্যগুলি তিনি নিজ শাসনাধীনে স্থাপন করেন। এই সকল রাজার রাজ্য কোথায় ছিল তাহা সর্বক্ষেত্রে সঠিকভাবে স্থিরিকৃত এযাবৎ সম্ভব হয় নাই। কিন্তু সমুদ্রগুপ্তের সীমান্তে অবস্থিত রাজ্য এবং উপদলীয় রাজ্যগুলির পরিচয় হইতে উপরিউক্ত রাজগণের রাজ্যের সামগ্রিক পরিধি সম্পর্কে ধারণা করা যায়। যেমন সমতট, কামরূপ ও নেপাল, দাভক, কর্ত্রিপুর, প্রভৃতি। সমতট তখন দক্ষিণ-পূর্ব বাংলা, কামরূপ, উত্তর-আসাম এবং নেপাল হিমালয়ের পাদদেশের পার্বত্য রাজ্য, কর্ত্রিপুর জলন্দর জেলা এবং কোন কোন পণ্ডিতের মতে কুমায়ুন, গাড়ওয়াল ও রহিলখণ্ড বুঝাইত। এই সকল সীমান্ত রাজ্য সমুদ্রগুপ্তের করদ রাজ্য ছিল। এই সকল রাজ্যের রাজগণ নিয়মিত করদান, সমুদ্রগুপ্তের আদেশ পালন এবং ব্যক্তিগতভাবে সমুদ্রগুপ্তের রাজসভায় উপস্থিত হইয়া তাঁহার আদেশ কার্যকর করিতে প্রস্তুত থাকিতেন।

সমুদ্রগুপ্তের দিগ্বিজয়

আর্যাবর্তের রাজগণের ক্ষেত্রে সর্বরাজোচ্ছেতা ঃ নিজ সাম্রাজ্যভুক্ত

সাম্রাজ্যের সীমা নির্ধারণ

সীমান্ত রাজ্যগুলির সহিত সম্পর্ক

উপরিউক্ত রাজ্য ভিন্ন নয়টি উপদলীয় রাজ্য সমুদ্রগুপ্তের সাম্রাজ্যের সীমান্তে অবস্থিত ছিল। এইগুলি হইল মালব, অর্জুনায়ন, যৌধেয়, মদ্রক, সনকানিক, আভির, প্রার্জুন, কাক, খরবারিক প্রভৃতি। এই সকল উপদলীয় রাজ্যের কতকগুলির অবস্থান ছিল বর্তমান মেবার, টঙ্ক, কোটা, শতদ্রু নদীর তীরবর্তী অঞ্চল, রাভি ও চীনাব নদীর মধ্যবর্তী অঞ্চল শিয়ালকোটসহ, জয়পুর প্রভৃতি। অন্যান্যগুলির ছিল ভিলসা আহিরবারা। কাক, প্রার্জুন, খরপরিক রাজ্য কোন্ অঞ্চলে ছিল সঠিক বলা সম্ভব হয় নাই। এই সকল উপদলীয় রাজ্যও ছিল সমুদ্রগুপ্তের সামন্ত রাজ্যস্বরূপ। সমুদ্রগুপ্ত আটবি-রাজ্য

উপদলীয় রাজ্যের সহিত সম্পর্ক

অর্থাৎ অরণ্য রাজ্য জয় করিয়াছিলেন বলিয়া উল্লেখ আছে। জব্বলপুর হইতে পূর্ব-দিকে পার্বত্য অঞ্চলই এই আটবিক রাজ্য বলিয়া পণ্ডিতগণ মনে করেন।

দক্ষিণ ভারতে সমুদ্রগুপ্ত সম্পূর্ণ পৃথক নীতি অনুসরণ করিয়াছিলেন। দক্ষিণ ভারতে ন্যূনপক্ষে তিনি বারজন রাজাকে পরাজিত করিয়াছিলেন। সমুদ্রগুপ্ত ছিলেন দূরদর্শী রাজনীতিক। দাক্ষিণাত্য জয় করা তাঁহার রাজনৈতিক আদর্শ অর্থাৎ ঐক্যবদ্ধ ভারত-সাম্রাজ্য গঠন, পূরণের পক্ষে প্রয়োজন ছিল, কিন্তু দূরবর্তী দক্ষিণ ভারতের রাজগণকে যুদ্ধে পরাজিত করিতে পারিলেও তাহাদিগকে সম্পূর্ণভাবে অধিকারচ্যুত করিলে সেই অঞ্চলে অধিকার বা আধিপত্য বজায় রাখা সম্ভব হইবে না বিবেচনা করিয়া সমুদ্রগুপ্ত 'ধর্মবিজয়ী'র ভূমিকা গ্রহণ করিয়াছিলেন। তিনি যে সকল রাজাকে পরাজিত করিয়াছিলেন তাঁহাদের মধ্যে প্রধান ছিলেন কোশলের মহেন্দ্র, মহাকান্তারের ব্যাঘ্ররাজ, পিষ্ঠপুরের মহেন্দ্র, ভেঙ্গীর হস্তীবর্মন, পালক্কের উগ্রসেন, কাঞ্চির বিষ্ণুগোপ, এরণ্ডপল্লের দমন, দেবরাষ্ট্রের কুবের, কুস্থলপুরের ধনঞ্জয়, কৌরালের মন্ত্ররাজ, অবমুক্তের নীলরাজ, এবং কটুরের স্বামীদত্ত। এই সকল রাজাকে পরাজিত করিয়া তাঁহাদের আনুগত্যের অঙ্গীকার গ্রহণ করিয়াই সমুদ্রগুপ্ত ক্ষান্ত ছিলেন। ইহা তাঁহার দূরদর্শিতার পরিচায়ক বলিয়া মনে করা হয়।

দক্ষিণ ভারতের রাজগণের সহিত ধর্মবিজয়ীর সম্পর্ক

উপরিউক্ত রাজ্য ভিন্ন সমুদ্রগুপ্ত আরও রাজ্য জয় করিয়াছিলেন বলিয়া মনে করা হইয়া থাকে। অবশ্য এই সম্পর্কে কোন সন্দেহ নাই যে, সমুদ্রগুপ্ত ভারতবর্ষের পশ্চিম এবং উত্তর-পশ্চিম সীমান্তের শক্তিশালী রাজগণের আনুগত্য আদায় করিয়াছিলেন। যেমন, পশ্চিম মালবের শক শাসকগণ, পশ্চিম পাঞ্জাবের কুষাণ রাজগণ, দৈবপুত্র শাহি-শাহানুশাহী প্রভৃতি। এই সকল রাজার সহিত সমুদ্রগুপ্তের কিরূপ সম্পর্ক ছিল তাহা লিপিতে উৎকীর্ণ বক্তব্য হইতে সুস্পষ্ট হয় নাই। তবে সেই সকল রাজা সমুদ্রগুপ্তের মনস্তুষ্টির জন্য সচেষ্ট ছিলেন, তাঁহারা রাজসভায় উপস্থিত হইতেন এবং তাঁহাদের কন্যাদের সমুদ্রগুপ্তের পরিবারে বিবাহ দিতে সচেষ্ট থাকিতেন, সমুদ্রগুপ্তের মুদ্রা তাঁহাদের রাজ্যে চালু রাখিবার এবং নিজ নিজ রাজ্য ভোগদখলের জন্য সমুদ্রগুপ্তের সম্মতিসূচক সনন্দ লইবার জন্য সচেষ্ট থাকিতেন। যুদ্ধে পরাজয়ের ফলে তাঁহারা এইরূপ করিতেন কিংবা সমুদ্রগুপ্তের অভিযান হইতে আত্মরক্ষার উপায় হিসাবে করিতেন তাহা সঠিক বলা সম্ভব হয় নাই। সমুদ্রগুপ্তের নামাঙ্কিত কিছু মুদ্রা উত্তর-পশ্চিম ভারতের কুষাণ ও শকরাজ্যে আবিষ্কৃত হইবার ফলে একথা মনে করা হয় যে, শক ও কুষাণ রাজগণ সমুদ্রগুপ্তের অনুগত রাজা ছিলেন।

উত্তর-পশ্চিম ভারতের শক, কুষাণ প্রভৃতি রাজগণের সহিত সম্পর্ক

সমুদ্রগুপ্তের সাম্রাজ্য ও শক্তিবৃদ্ধিতে মালব, সুরাষ্ট্র, সিংহল প্রভৃতি দেশের রাজগণের পক্ষেও উদাসীন থাকা সম্ভব হইল না। মালব ও সুরাষ্ট্রের রাজগণ (শকমুরুন্দগণ) সময় ও সুযোগমত সমুদ্রগুপ্তের নিকট নানা-প্রকার উপঢৌকন প্রেরণ করিয়া নিজ নিজ রাজ্যের নিরাপত্তার ব্যবস্থা করিলেন। উত্তর-পশ্চিম সীমান্ত দেশের কুষাণ বংশের দৈবপুত্র শাহী শাহানুশাহীও সমুদ্রগুপ্তের সহিত কূটনৈতিক সম্পর্ক স্থাপন

বৈদেশিক রাজগণের সহিত সদ্ভাব

করিয়াছিলেন। দক্ষিণের সিংহলরাজ মেঘবর্ণ বা মেঘবর্মন্ সমুদ্রগুপ্তের নিকট নানা-দ্রব্যাদি উপঢৌকন প্রেরণ করিয়াছিলেন এবং তাঁহার অনুমতিক্রমে বোদ্ধগয়ায় সিংহলের তীর্থযাত্রীদের সুবিধার জন্য একটি বৌদ্ধমঠ নির্মাণ করিয়াছিলেন। বোধিবৃক্ষের উত্তর দিকে এই মঠটি নির্মিত হইয়াছিল। ইহার উচ্চতা ছিল ৩০ হইতে ৪০ ফিট, ইহাতে একটি বিরাট হলঘর এবং তিনটি উচ্চ গম্বুজ ছিল। সোনা ও রুপার দ্বারা নির্মিত এবং বহু মণি-মুক্তাখচিত একটি অতি অপূর্ব বুদ্ধমূর্তি এই মঠে স্থাপন করা হইয়াছিল। খ্রীষ্টীয় সপ্তম শতাব্দীতে চৈনিক পরিব্রাজক হিউয়েন-সাঙ্ এই মঠটি যখন পরিদর্শনে গিয়াছিলেন তখন সেখানে এক হাজার মহাযান বৌদ্ধভিক্ষু বাস করিতেন।

**সিংহলের রাজা মেঘবর্ণ**

**বোধগয়ায় মঠ নির্মাণ**

দাক্ষিণাত্য বিজয় সম্পন্ন করিয়া সমুদ্রগুপ্ত এক অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। পুষ্যমিত্র শুঙ্গের পর অশ্বমেধ যজ্ঞানুষ্ঠানের ব্যবস্থা সমুদ্রগুপ্তই করিয়াছিলেন বলিয়া মনে হয়। এই যজ্ঞের স্মৃতিরক্ষার্থে তিনি 'অশ্বমেধ পরিক্রমা' মুদ্রা প্রস্তুত করিয়াছিলেন। সমুদ্রগুপ্তের নিজ অধিকৃত রাজ্যের সীমা উত্তরে হিমালয়, দক্ষিণে নর্মদা, পূর্বে ব্রহ্মপুত্র এবং পশ্চিমে যমুনা ও চম্বল নদী পর্যন্ত বিস্তৃত ছিল।

**অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান**

দিগ্বিজয় সম্পন্ন করিয়া সমুদ্রগুপ্ত তাঁহার সভাকবি হরিষেণকে একটি প্রশস্তি রচনা করিতে আদেশ দেন। হরিষেণ সেই যুগের অন্যতম শ্রেষ্ঠ সংস্কৃতজ্ঞ পণ্ডিত এবং কবি ছিলেন। তিনি সমুদ্রগুপ্তের যে প্রশস্তি রচনা করিয়াছিলেন তাহা মৌর্য সম্রাট অশোকের একটি স্তম্ভগাত্রে উৎকীর্ণ করিয়া দেওয়া হইয়াছিল। এই প্রশস্তিটি ( এলাহাবাদ প্রশস্তি ) এখনও প্রায় নিখুঁতভাবেই রহিয়াছে। হরিষেণের প্রশস্তি হইতে সমুদ্রগুপ্তের ব্যক্তিগত বৈশিষ্ট্য সম্পর্কে জানিতে পারা যায়। সমুদ্রগুপ্ত কেবলমাত্র একজন দিগ্বিজয়ী বীর-ই ছিলেন না, তিনি একজন তীক্ষ্ণবুদ্ধি, সুদক্ষ রাষ্ট্রশাসক এবং একজন দূরদর্শী কূট-নীতিকও ছিলেন। রাজধানী হইতে দূরবর্তী দক্ষিণ-ভারতের বিজিত রাজ্যগুলি সাম্রাজ্যের অঙ্গীভূত করা হইলে সেগুলির উপর নিয়ন্ত্রণ সম্ভব হইবে না বিবেচনা করিয়া তিনি দক্ষিণ-ভারতের বিজিত রাজ্যগুলির ক্ষেত্রে ধর্মবিজয়ীর নীতি অনুসরণ করিয়াছিলেন। তিনি সেই সকল রাজার আনুগত্য লাভ করিয়াই সন্তুষ্ট রহিলেন। ইহা তাঁহার রাজনৈতিক বুদ্ধিমত্তার পরিচায়ক সন্দেহ নাই। তিনি ছিলেন সঙ্গীতজ্ঞ, কবি-প্রতিভাসম্পন্ন ব্যক্তি। তিনি কাব্যগ্রন্থ রচনা করিয়া 'কবিরাজ' ( King of the poets ) উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। এই সকল গ্রন্থ অবশ্য বিনষ্ট হইয়া গিয়াছে। সমুদ্রগুপ্তের বীণাবাদনরত মুদ্রা হইতে তাঁহার সঙ্গীতপ্রিয়তা সম্পর্কে হরিষেণের উক্তি সমর্থিত হইয়াছে। বিজেতা হিসাবে তাঁহাকে 'ভারতীয় নেপোলিয়ন' আখ্যা দেওয়া হইয়া থাকে, কিন্তু বিশ্বজন সমাজে সমুদ্রগুপ্ত তাঁহার সাহিত্যসেবা দ্বারা যে খ্যাতি অর্জন করিয়াছিলেন ফরাসী সম্রাট নেপোলিয়ন বোনাপার্টিও সে খ্যাতি অর্জন করিতে সমর্থ হন নাই। ধর্মের দিক দিয়াও সমুদ্রগুপ্তের উদারতা

**হরিষেণ-রচিত এলাহাবাদ প্রশস্তি**

**সমুদ্রগুপ্তের চরিত্র**

**'ভারতীয় নেপোলিয়ন'**

বিশেষ উল্লেখযোগ্য। তিনি ব্রাহ্মণ্যধর্মাবলম্বী ছিলেন বটে, কিন্তু পরধর্মসহিষ্ণুতা ছিল তাঁহার ধর্মনীতির মূল ভিত্তি। মেঘবর্ণকে বোধগয়া বা বুদ্ধগয়ায় মঠ নির্মাণ করিবার জন্য উপযুক্ত পরিমাণ ভূমি ব্যবহারের অনুমতি দান করিয়া সমুদ্রগুপ্ত ধর্ম-ক্ষেত্রে নিজ উদারতার পরিচয় দিয়াছিলেন সন্দেহ নাই। বৌদ্ধ গ্রন্থকার বসুবন্ধুকে তিনি নানাভাবে সাহায্য ও উৎসাহ দান করিয়াছিলেন। সুতরাং কেবলমাত্র বিজেতা বা সুশাসক হিসাবেই নহে, বিদ্যোৎসাহী এবং মানবহিতৈষী হিসাবেও সমুদ্রগুপ্ত ভারত-ইতিহাসে শ্রদ্ধার আসন লাভ করিয়াছেন।

তাঁহার পরধর্ম-সহিষ্ণুতা

সমুদ্রগুপ্ত সম্ভবত ৩৭৫-৩৮০ খ্রীষ্টাব্দের মধ্যে কোন সময় মৃত্যুমুখে পতিত হইয়াছিলেন। তাঁহার রাজত্বকাল সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে মতানৈক্য রহিয়াছে।* যাহা হউক, মৃত্যুর পূর্বে পিতা প্রথম চন্দ্রগুপ্তের নীতি অনুসরণ করিয়া তিনি দ্বিতীয় চন্দ্রগুপ্তকে নিজ উত্তরাধিকারী মনোনীত করিয়া গিয়াছিলেন।

উত্তরাধিকারী মনোনয়ন

**সমুদ্রগুপ্তের পররাষ্ট্র সম্পর্ক (Foreign Relations of Samudragupta):** সমুদ্রগুপ্ত ছিলেন দুর্ধর্ষ সৈনিক, সুদক্ষ সেনাপতি এবং দিগ্বিজয়ী বীর। সামরিক দক্ষতা, রাজনৈতিক দূরদর্শিতা এবং অনন্যসাধারণ ব্যক্তিত্বের বলে তিনি এক বিশাল সাম্রাজ্য গড়িয়া তুলিয়াছিলেন এবং সীমান্তবর্তী রাজগণের মনে ভীতির সঞ্চার করিয়াছিলেন। আফগানিস্তান ও উত্তর-পশ্চিম ভারতের কুষাণ রাজগণ সুমদ্রগুপ্তের প্রতি আনুগত্য প্রদর্শনই করেন নাই, তাঁহার রাজসভায় ব্যক্তিগতভাবে উপস্থিত হইতেও কুণ্ঠাবোধ করিতেন না। তাঁহারা সমুদ্রগুপ্তের সহিত বৈবাহিক সম্পর্ক স্থাপনে আগ্রহী ছিলেন এবং তাঁহার নিকট হইতে নিজ নিজ রাজ্য ভোগ-দখল করিবার জন্য প্রয়োজনীয় সনন্দ গ্রহণ করিতেন। উত্তর-পশ্চিম ভারতের শক দলপতিগণ সমুদ্রগুপ্তের অনুগত রাজ্যে পরিণত হইয়াছিল। ইরাণের সাসানীয় সম্রাটের আক্রমণের বিরুদ্ধে আত্মরক্ষার উপায় হিসাবেই এরূপ তাহারা করিয়াছিল বলিয়া অনুমিত হয়।

সীমান্তবর্তী রাজগণের আনুগত্য লাভ

উত্তর-পশ্চিম ভারতের শক দলপতিদের আনুগত্য

সিংহলের ঐতিহাসিক উপাদান হইতে জানা যায় যে- সিংহলের রাজা শ্রীমেঘবর্ণ সমুদ্রগুপ্তের সমসাময়িক ছিলেন। তিনি দুই জন বৌদ্ধ ভিক্ষুকে বোধগয়ায় পাঠাইয়াছিলেন। ইঁহাদের একজন ছিলেন তাঁহার ভ্রাতা। কিন্তু এই দুই ভিক্ষু ভারতবর্ষে তথা বোধগয়ায় কোন প্রকার সৌজন্য-মূলক ব্যবহার পাওয়া দূরের কথা, তাঁহারা কয়েক দিন থাকিবার মত ভাল কোন জায়গাও পান নাই। মেঘবর্ণ এই সংবাদ পাইয়া সমুদ্রগুপ্তের নিকট এক দূত প্রেরণ করেন। নানা প্রকার মূল্যবান মণিমুক্তা ও অপরাপর জিনিসপত্র লইয়া সেই দূত

সিংহলের রাজা মেঘবর্ণের সহিত সম্পর্ক—বোধগয়ায় সিংহলের বৌদ্ধ-তীর্থযাত্রীদের জন্য মঠ নির্মাণ

* "Smith's date (A. D. 330—375) for Samudra Gupta is conjectural. As the earliest known data of the next sovereign is A. D. 330—81, it is not improbable that his father and predecessor died sometimes after A. D. 375" *Ibid*., pp. 551-52.

সমুদ্রগুপ্তের নিকট সিংহলের বৌদ্ধ পর্যটক ও তীর্থযাত্রীরা থাকিবার জন্য একটি মঠ নির্মাণের অনুমতি চাহিয়া মেঘবর্ণের আবেদন উপস্থাপন করেন। সমুদ্রগুপ্ত মেঘবর্ণ প্রেরিত মণিমুক্তা ও অপরাপর সামগ্রী উপঢৌকন মনে করিয়া তাঁহার আবেদন মঞ্জুর করেন। মেঘবর্ণ বোধগয়ায় বোধিবৃক্ষের উত্তরে এক মনোরম মঠ সিংহলের বৌদ্ধ তীর্থযাত্রীদের জন্য নির্মাণ করেন।

দক্ষিণ-পূর্ব ভারতীয় উপনিবেশগুলির সহিত সমুদ্রগুপ্তের সৌহার্দ্য

মালয়-এ প্রাপ্ত লিপি হইতে জানা যায় যে, দক্ষিণ-পূর্ব ভারতে হিন্দু উপনিবেশ যথা চম্পা, কম্বোজ, যবদ্বীপ, প্রভৃতি সমুদ্রগুপ্তের সহিত সৌহার্দ বজায় রাখিয়া চলিত।

**সমুদ্রগুপ্তের কৃতিত্ব বিচার ( Estimate of Samudragupta ) :** সমুদ্রগুপ্তের সভাকবি হরিষেণ এলাহাবাদ প্রশস্তিতে সমুদ্রগুপ্তের ভূয়সী প্রশংসা করিয়াছেন। সভাকবি হিসাবে প্রশংসার সম্ভাব্য আতিশয্যের প্রশ্ন বাদ দিলেও হরিষেণের প্রশস্তি সমুদ্রগুপ্তের ব্যক্তিত্ব ও কৃতিত্বের এক বস্তুনিষ্ঠ বর্ণনা বলিয়া পণ্ডিতগণ মনে করেন। সমুদ্রগুপ্ত সমসাময়িক কালের শ্রেষ্ঠ সমরকুশল সেনাপতি, বীর যোদ্ধা-ই কেবল ছিলেন না, তিনি একজন দূরদর্শী রাজনীতিক এবং অনন্যসাধারণ কূটনীতিক ছিলেন। তিনি সাম্রাজ্য বৃদ্ধিকল্পে রাজ্য-জয়ই জীবনের একমাত্র উদ্দেশ্য হিসাবে গ্রহণ করেন নাই, তাঁহার চরিত্রের অপেক্ষাকৃত গুরুত্বপূর্ণ দিক ছিল সাহিত্য, শিল্প, সংস্কৃতির প্রতি গভীর অনুরাগ। তিনি ছিলেন বিদ্যা ও বিদ্বানের পৃষ্ঠপোষক, এবং স্বয়ং একজন সুকবি ও সঙ্গীতজ্ঞ। এই সকল হরিষেণের প্রশস্তিতে অতিশয়োক্তি নহে, সমুদ্রগুপ্তের মুদ্রা হইতেও এই সবের প্রমাণ আমরা পাইয়া থাকি। তাঁহার কবি-প্রতিভার জন্য তাঁহাকে 'কবিরাজ' উপাধিতে ভূষিত করা হইয়াছিল।

সামরিক দক্ষতা

শিক্ষা, শিল্প ও সংস্কৃতির পৃষ্ঠপোষকতা

সমুদ্রগুপ্ত গোঁড়া হিন্দু ছিলেন, কিন্তু অন্যান্য ধর্মের প্রতি তাঁহার সহিষ্ণুতার অভাব ছিল না। তিনি সিংহলের মেঘবর্ণকে বোধগয়ায় সিংহলী বৌদ্ধ তীর্থযাত্রীদের জন্য এক মঠ নির্মাণের অনুমতি দিয়াছিলেন। তিনি বৌদ্ধ-ধর্মাবলম্বী বসবন্ধুকে তাঁহার মন্ত্রিপদে নিয়োগ করিয়াছিলেন। ডক্টর স্মিথ তাঁহাকে ভারতের নেপোলিয়ন আখ্যা দিয়াছেন। নেপোলিয়ন যেমন একাধারে সাম্রাজ্য-বিজয়ী সমরকুশলী বীর, সুদক্ষ শাসক, এক দূরদর্শী রাজনীতিক, এবং শিল্প-সাহিত্যের পৃষ্ঠপোষক ছিলেন, ডক্টর স্মিথও সমুদ্রগুপ্তের মধ্যে সেই সকল গুণের সমাবেশ লক্ষ্য করিয়া তাঁহাকে নেপোলিয়নের সমপর্যায়ে স্থাপন করিয়াছিলেন।

পরধর্মসহিষ্ণুতা

ভারতের নেপোলিয়ন

সমুদ্রগুপ্ত ছিলেন অসাধারণ ব্যক্তিত্বসম্পন্ন সম্রাট। তাঁহার উদ্দেশ্য ছিল পাটলিপুত্র নগরকে রাজধানী করিয়া সমগ্র ভারত উপ-মহাদেশকে ঐক্যবদ্ধ করা। এ বিষয়ে তিনি কতকটা মৌর্য সম্রাটগণের সাম্রাজ্য বিস্তার নীতি দ্বারা প্রভাবিত হইয়াছিলেন বলিয়া মনে করা হয়। সমুদ্রগুপ্ত ছিলেন দূরদর্শী কূটনীতিক। দূরবর্তী দক্ষিণ-ভারত জয় করা তাঁহার পক্ষে সহজ হইলেও সেই অঞ্চলে

সাম্রাজ্য বিস্তার নীতি

শাসন টিকাইয়া রাখা সম্ভব হইবে না বিবেচনা করিয়া তিনি দক্ষিণ-ভারতে বিজিত রাজ্যগুলির ক্ষেত্রে "ধর্মবিজয়ীর" ভূমিকা গ্রহণ করিয়াছিলেন। তিনি তাঁহাদের আনুগত্য গ্রহণ করিয়া তাঁহাদিগকে নিজ নিজ রাজ্য শাসন করিবার অধিকার দিয়াছিলেন। ইহার ফলে দক্ষিণ-ভারতের বিজিত রাজ্যগুলি তাঁহার প্রভুত্ব অস্বীকার করিবার সুযোগ পায় নাই বা ইহা পোষণ করে নাই। সমুদ্রগুপ্ত উত্তর-পশ্চিম ভারতের শক দলপতি ও ক্ষুদ্র কুষাণ রাজ্যগুলিকে সম্পূর্ণভাবে নিজ রাজ্যভুক্ত করিয়া পরবর্তী গুপ্ত সম্রাটদের আমলে যখন উত্তর-পশ্চিম ভারতের পথে হূণ আক্রমণকারীরা ভারতে প্রবেশ করে তখন তাহাদিগকে সেখানেই বাধা দিবার সুযোগ বিনাশ করিয়াছিলেন। গাঙ্গেয় উপত্যকার রাজ্যাংশকে রক্ষা করিবার জন্য উত্তর-পশ্চিম সীমান্ত অঞ্চলে এই সকল উপদলীয় রাজ্যকে মধ্যবর্তী রাজ্য প্রতিরক্ষী রাজ্য ( Buffer State ) হিসাবে আক্রমণ প্রতিহত করিবার সুযোগ ইহাতে আর ছিল না।

দক্ষিণ-ভারতের বিজিত রাজ্যের প্রতি ধর্মবিজয়ীর নীতি

উত্তর-পশ্চিম সীমান্ত অঞ্চলে উপদলীয় রাজ্য বিনাশের ত্রুটি

সমুদ্রগুপ্ত ছিলেন সাহিত্য, শিল্প ও সংস্কৃতির পৃষ্ঠপোষক। তিনি নিজে যেমন কবি ছিলেন, তেমনি কাব্য-সাহিত্যের প্রতি তাঁহার অত্যধিক অনুরাগ ছিল। এলাহাবাদ প্রশস্তি হইতে আমরা জানিতে পারি যে, তিনি কবিতার প্রাচুর্য অপেক্ষা কবিতার গুণগত উৎকর্ষের প্রতি অধিকতর মনোযোগী ছিলেন। তাঁহার মুদ্রা সেই সময়কার ধাতু-শিল্পের উন্নতির পরিচয় বহন করে। তাঁহার রাজত্বকাল প্রাচীন ভারতীয় ইতিহাসের রেনেসাঁসের সূচনা করিয়াছিল। তাঁহার উত্তরাধিকারী দ্বিতীয় চন্দ্রগুপ্তের শাসনকালে সেই রেনেসাঁস পরিপূর্ণতা লাভ করে। ভারতবর্ষের ইতিহাসে প্রায় পাঁচ শতকের অব্যবস্থার পর আবার ভারতবর্ষ সমুদ্রগুপ্তের শাসনকালে এক নৈতিক, রাজনৈতিক, ধর্মীয়, শিল্প-সাহিত্য এবং সাংস্কৃতিক উৎকর্ষের উচ্চ শিখরে আরোহণ করিতে প্রয়াসী হয়। দ্বিতীয় চন্দ্রগুপ্তের আমলে ভারত প্রকৃতই শিখরে পেঁাছিতে সমর্থ হয়।

সাহিত্য, শিল্প ও সংস্কৃতির পৃষ্ঠপোষকতা

রেনেসাঁসের সূচনা

**দ্বিতীয় চন্দ্রগুপ্ত : বিক্রমাদিত্য ( Chandragupta II : Vikramaditya ) :** সমুদ্রগুপ্তের ইচ্ছাক্রমে তাঁহার পুত্রদের মধ্যে রাণী দত্তদেবীর সন্তান দ্বিতীয় চন্দ্রগুপ্ত সিংহাসনে আরোহণ করেন। কোন কোন পণ্ডিতের মতে স্কন্দগুপ্তের একটি লিপিতে এইরূপ একটি উল্লেখ আছে যে, সমুদ্রগুপ্ত দ্বিতীয় চন্দ্রগুপ্তকে তাঁহার উত্তরাধিকারী মনোনীত করিয়া গিয়াছিলেন। কিন্তু এই অভিমত সম্পর্কে অন্যান্য বহু পণ্ডিত সন্দেহ প্রকাশ করিয়াছেন। ডক্টর ভিসেন্ট্ স্মিথ মনে করেন যে, যুবরাজ হিসাবে চন্দ্রগুপ্ত শাসনকার্যে অভিজ্ঞতা অর্জনের সুযোগ লাভ করিয়াছিলেন এবং সমুদ্রগুপ্ত মৃত্যুর পূর্বে তাঁহার উত্তরাধিকার যাহাতে শান্তিপূর্ণভাবে হইতে পারে, সেজন্য তাঁহাকে পরবর্তী সম্রাট মনোনীত করিয়া গিয়াছিলেন। চন্দ্রগুপ্ত ( ২য় ) 'বিক্রমাদিত্য' উপাধি গ্রহণ করিয়াছিলেন। তাঁহার রাজত্বকালের বহু লিপি ( ins-

দ্বিতীয় চন্দ্রগুপ্ত সিংহাসনের উত্তরাধিকারী মনোনীত (?)

criptions ) পাওয়া গিয়াছে। এগুলি হইতে তাঁহার আমলের ঘটনা ও তারিখ প্রভৃতি নিশ্চিতভাবে জানা সম্ভব হইয়াছে।

আমরা যদি উপরিউক্ত মত গ্রহণ করি তাহা হইলে সমুদ্রগুপ্তের পরবর্তী গুপ্ত সম্রাট ছিলেন দ্বিতীয় চন্দ্রগুপ্ত। কিন্তু আধুনিক ঐতিহাসিকদের কেহ কেহ নবম ও দশম শতকের কতকগুলি লিপির উপর নির্ভর করিয়া এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন

রামগুপ্ত ?

যে, সমুদ্রগুপ্তের পর রামগুপ্ত নামে তাঁহার এক পুত্র সিংহাসনে আরোহণ করিয়াছিলেন। তাঁহার দুর্বলতায় সুযোগ লইয়া জনৈক শক রাজা রাণী ধ্রুবাদেবীকে ( রামগুপ্তের রাণী ) বিবাহ করিতে চাহিলে রামগুপ্তের ভ্রাতা চন্দ্রগুপ্ত শকরাজকে হত্যা করেন এবং অকর্মণ্য রামগুপ্তের স্থলে নিজে সিংহাসনে আরোহণ করেন। কিন্তু এই সিদ্ধান্তের সত্যতা সম্পর্কেও কোন নির্ভরযোগ্য তথ্য পাওয়া যায় না।

বিবাহ-সম্বন্ধ-সূত্রে রাজনৈতিক সুযোগ-সুবিধা ও প্রতিপত্তি-বৃদ্ধির নীতি গুপ্তবংশের প্রতিষ্ঠাতা প্রথম চন্দ্রগুপ্তের সময় হইতেই অনুসৃত হইয়াছিল। দ্বিতীয় চন্দ্রগুপ্তও

নাগ, কদম্ব ও বাকাটক বংশের সহিত বৈবাহিক সম্বন্ধ ঃ রাজনৈতিক গুরুত্ব

'কুবের নাগা' নামে এক নাগ রাজকন্যাকে বিবাহ করিয়া নাগবংশের সৌহার্দ্য লাভ করিয়াছিলেন। অনেকের মতে তিনি দাক্ষিণাত্যের কুন্তলদেশের কদম্ব বংশের সহিতও বৈবাহিকসূত্রে আবদ্ধ হইয়াছিলেন। রাণী কুবের নাগার কন্যা প্রভাবতীর সহিত বেরার এবং উহার পার্শ্ববর্তী অঞ্চলের রাজা বাকাটক বংশীয় দ্বিতীয় রুদ্রসেনের বিবাহ দিয়া গুজরাট ও সুরাষ্ট্রের শক-ক্ষত্রপদের বিরুদ্ধে আক্রমণমূলক নীতি গ্রহণের পথ সুগম করিয়াছিলেন। শক-ক্ষত্রপদের আক্রমণ হইতে গুপ্ত সাম্রাজ্য রক্ষার ব্যাপারেও বাকাটক বংশের সাহায্য ও সৌহার্দ্যের যথেষ্ট রাজনৈতিক গুরুত্ব ছিল। ডক্টর স্মিথের মতে বাকাটক রাজ্য এমন সামরিক গুরুত্বপূর্ণ স্থানে অবস্থিত ছিল যে, বাকাটকরাজ শত্রু হিসাবে গুপ্ত সাম্রাজ্যের যেমন সমূহ ক্ষতির কারণ হইতে পারিত মিত্র হিসাবে তেমনি গুপ্ত সাম্রাজ্যের প্রতিরক্ষার ব্যাপারে অত্যন্ত সহায়ক হইতে পারিত। বাকাটক বংশের সহিত বৈবাহিক সম্পর্ক গুপ্ত সাম্রাজ্যের শক্তি বৃদ্ধি করিয়াছিল বলা বাহুল্য। বাকাটকরাজ রুদ্রসেন অপ্রাপ্তবয়সে মৃত্যুমুখে পতিত হইলে প্রভাবতী রুদ্রসেনের দুই নাবালক পুত্র দিবাকরসেন ও প্রভাকরসেন-এর অভিভাবিকা হিসাবে রাজ্য পরিচালনা করিতে লাগিলে দ্বিতীয় চন্দ্রগুপ্তের ব্যক্তিগত প্রভাব বাকাটক রাজ্যের উপর বহুগুণে বৃদ্ধি পাইল।

বীরসেন সাব-এর উদয়গিরি গুহালিপি হইতে চন্দ্রগুপ্তের মালব ও সুরাষ্ট্র জয়ের উল্লেখ পাওয়া যায়। দ্বিতীয় চন্দ্রগুপ্ত তাঁহার সমরমন্ত্রী বীরসেন সাব সহ মালব,

পশ্চিম-ভারতের গুজরাট ও সুরাষ্ট্র বিজয় ঃ ইহার সুফল

গুজরাট ও সুরাষ্ট্রের শক-ক্ষত্রপদের বিরুদ্ধে বিজয়-অভিযানে অগ্রসর হইলেন। এই অভিযানে চন্দ্রগুপ্ত সম্পূর্ণ সাফল্য লাভ করিয়াছিলেন। মালব, গুজরাট ও সুরাষ্ট্রের গুপ্তসাম্রাজ্যভুক্তি দ্বিতীয় চন্দ্রগুপ্তের মুদ্রা হইতে প্রমাণিত হয়। ডক্টর স্মিথের মতে সৌরাষ্ট্র ও মালব জয়ের ফলে গুপ্ত সাম্রাজ্যের বিস্তৃতিই যে কেবল ঘটিয়াছিল এমন নহে, এই দুই দেশ ছিল অত্যন্ত সমৃদ্ধশালী ধনবান ও উর্বর অঞ্চল। এই দুই দেশ

গ্প্ত সাম্রাজ্যের অর্থনৈতিক শক্তি ও সমৃদ্ধি বৃদ্ধির কারণ হইয়াছিল। ইহা ভিন্ন, এই দুই দেশ অধিকার করিবার ফলে পশ্চিম উপকূলের বন্দরসমূহের মাধ্যমে গুপ্ত সাম্রাজ্যের সামুদ্রিক বাণিজ্য বৃদ্ধির সুযোগ ঘটিয়াছিল। এই সূত্রে মিশরের মধ্য দিয়া ইওরোপের সহিত বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগাযোগ স্থাপিত হইয়াছিল।* বাণভট্টের রচনা হইতেও জানা যায় যে, পশ্চিম-ভারত জয়ের পর দ্বিতীয় চন্দ্রগুপ্ত প্রথমে বিদিশা এবং পরে উজ্জয়িনী নগরে একটি বিকল্প রাজধানী স্থাপন করিয়াছিলেন।

পাটলিপুত্র

পাটলিপুত্র নগর গুপ্ত আমলেও রাজধানীর মর্যাদা লাভ করিয়াছিল। সমুদ্রগুপ্তের দিগ্বিজয়ের পর অযোধ্যা নগরী হইতেই যাবতীয় সরকারী কার্যাদি সম্পাদন করা হইত। দ্বিতীয় চন্দ্রগুপ্তের আমলে অযোধ্যা ছিল সাম্রাজ্যের কেন্দ্রস্থল, কিন্তু পাটলিপুত্র নগর রাজধানী বলিয়া অভিহিত হইত। চৈনিক পর্যটক ফা-হিয়েন পাটলিপুত্র নগরের ও প্রাচীন মৌর্য সাম্রাজ্যের প্রাসাদের ভূয়সী প্রশংসা করিয়াছেন।

চরিত্র

দ্বিতীয় চন্দ্রগুপ্ত একজন বিজয়ী বীর, সুদক্ষ শাসক এবং সাহিত্য-সংস্কৃতির উৎসাহদাতা ছিলেন। ফা-হিয়েন তাঁহার শাসনব্যবস্থার উচ্ছ্বসিত প্রশংসা করিয়া গিয়াছেন। কাহিনী-কিংবদন্তীর বিক্রমাদিত্য যে দ্বিতীয় চন্দ্রগুপ্ত ভিন্ন অপর কেহই নহেন, এই মত স্বীকার করিয়া লইলে দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজসভা যে একটি সাংস্কৃতিক কেন্দ্রস্বরূপ ছিল, সে-বিষয়ে সন্দেহের অবকাশ থাকে না। দ্বিতীয় চন্দ্রগুপ্ত উচ্চ সম্মান ও প্রতিপত্তি-সূচক উপাধি ধারণের পক্ষপাতী ছিলেন।

শকারি বিক্রমাদিত্য ও দ্বিতীয় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য কি একই ব্যক্তি?

**কাহিনী-কিংবদন্তীর শকারি বিক্রমাদিত্য ও দ্বিতীয় চন্দ্রগুপ্ত:** দ্বিতীয় চন্দ্রগুপ্ত ও কাহিনী-কিংবদন্তীর বিক্রমাদিত্য একই ব্যক্তি, সাধারণত এইরূপ মনে করা হইয়া থাকে। কাহিনী-কিংবদন্তীর বিক্রমাদিত্য শকারি ছিলেন অর্থাৎ শকদিগকে তিনি উচ্ছেদ করিয়াছিলেন এবং তাঁহার সভায় কবি কালিদাস প্রভৃতি নবরত্ন থাকিতেন। দ্বিতীয় চন্দ্রগুপ্ত যে পশ্চিম-ভারতে শক-ক্ষত্রপদের শাসনের অবসান ঘটাইয়াছিলেন তাহার ঐতিহাসিক প্রমাণ আছে। দ্বিতীয় চন্দ্রগুপ্তও সাহিত্য-সংস্কৃতির পৃষ্ঠপোষক ছিলেন এবং সম্ভবত কবি কালিদাস তাঁহার পৃষ্ঠপোষকতা লাভ করিয়াছিলেন। কিন্তু নবরত্নের সকলেই দ্বিতীয় চন্দ্রগুপ্তের সমসাময়িক ছিলেন, এইরূপ মনে করিবার কোন কারণ নাই। বিক্রমাদিত্য পাটলিপুত্র এবং উজ্জয়িনী নগরীতে রাজত্ব করিতেন বলিয়া সংস্কৃত সাহিত্যে উল্লিখিত আছে। দ্বিতীয় চন্দ্রগুপ্ত পশ্চিম-ভারত জয়ের পর উজ্জয়িনী নগরে তাঁহার দ্বিতীয় রাজধানী স্থাপন করিয়াছিলেন। এই সকল সামঞ্জস্য লক্ষ্য করিয়া আধুনিক ঐতিহাসিকগণ চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য ও কিংবদন্তীর 'শকারি বিক্রমাদিত্য' এক এবং অভিন্ন এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন। কিংবদন্তীর বিক্রমাদিত্য 'বিক্রমসম্বৎ' নামে একটি অব্দের প্রচলন করিয়াছিলেন বলিয়া কথিত আছে, কিন্তু দ্বিতীয় চন্দ্রগুপ্ত কোন 'অব্দের' প্রবর্তক ছিলেন, এইরূপ কোন প্রমাণ নাই।

---

* Vide: *Early History of India*, p. 309, V. A. Smith.

# গুপ্ত সাম্রাজ্য

০ ২৫০ ৫০০
কিলোমিটার

পুরুষপুর
কাশ্মীর
শতদ্রু নং
সিন্ধু নং
ইন্দ্রপ্রস্থ
কোশল
শ্রাবস্তী
নেপাল
মথুরা
কনৌজ
অযোধ্যা
বৈশালী
কাশী
প্রয়াগ
পাটলিপুত্র
চম্পা
ব্রহ্মপুত্র নং
অবন্তী
মালব
উজ্জয়িনী
বুদ্ধগয়া
মগধ
সমতট
তাম্রলিপ্ত
বলভী
নর্মদা নং
তাপ্তী নং
মহানদী
কর্ণাট
কলিঙ্গ
আরব সাগর
গোদাবরী নং
কৃষ্ণা নং
চোল
বঙ্গোপসাগর
কাঞ্চী
কাবেরী নং
পাণ্ড্য
সিংহল

'বিক্রমসম্বৎ' কাহিনী-কিংবদন্তীর বিক্রমাদিত্যই যে প্রবর্তন করিয়াছিলেন সে-বিষয়েও নিশ্চয়তা নাই। কোন কোন পণ্ডিত মনে করেন যে, ৫৮ খ্রীষ্টপূর্বাব্দ হইতে প্রচলিত সম্বৎ-এর সহিত বিক্রমাদিত্যের নাম বোধ হয় পরবর্তী কালে যোগ করা হইয়াছে। যাহা হউক, দ্বিতীয় চন্দ্রগুপ্তই যে 'শকারি বিক্রমাদিত্য' এই সিদ্ধান্ত যুক্তিসিদ্ধ হইলেও এ-বিষয়ে সন্দেহের অবকাশ নাই, একথা বলা চলে না।

**ফা-হিয়েনের বিবরণ** ( **Fa-hien's Account** ): চৈনিক পরিব্রাজক ফা-হিয়েন বৌদ্ধ-তীর্থ ভারতবর্ষ পরিভ্রমণ এবং বৌদ্ধ-ধর্মপুস্তক 'বিনয় পিটক'-এর মূল রচনা সংগ্রহের জন্য ভারতবর্ষে আসিয়াছিলেন। তিনি গোবি মরুভূমির দক্ষিণ দিক দিয়া প্রথমে খোটানে উপস্থিত হন। সেখান হইতে পামীর পর্বতমালা অতিক্রম করিয়া তিনি ভারতবর্ষে পেঁছেন। তিনি ৪০১ হইতে ৪১০ খ্রীষ্টাব্দ পর্যন্ত প্রায় দশ বৎসর ভারতবর্ষে অবস্থান করিয়াছিলেন। দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজ্যে তিনি দীর্ঘ ছয় বৎসর বাস করেন, এই ছয় বৎসরের তিন বৎসর তিনি পাটলিপুত্র নগরে এবং দুই বৎসর তাম্রলিপ্তিতে অতিবাহিত করিয়াছিলেন। স্বদেশে প্রত্যাবর্তনের পূর্বে তিনি তাম্রলিপ্ত হইতে জলপথে সিংহল, যবদ্বীপ প্রভৃতি দেশ পরিভ্রমণ করিয়াছিলেন।

**ফা-হিয়েনের ভারত আগমন**

**পাটলিপুত্র নগরে তিন বৎসর, তাম্রলিপ্তিতে দুই বৎসর অবস্থান**

দ্বিতীয় চন্দ্রগুপ্তের শাসন সম্পর্কে ফা-হিয়েন উচ্ছ্বসিত প্রশংসা করিয়া গিয়াছেন। শাসনবিধির উদারতা দেখিয়া তিনি খুব সন্তুষ্ট হইয়াছিলেন। দণ্ডবিধির কোন কঠোরতা ছিল না, সাধারণত অপরাধের শাস্তি ছিল অর্থদণ্ড। কোন অপরাধের জন্যই প্রাণদণ্ড দেওয়া হইত না। বারংবার রাজদ্রোহিতার অপরাধে অভিযুক্ত ব্যক্তির দণ্ড ছিল দক্ষিণ হস্তছেদন। দেশের একস্থান হইতে অপর স্থানে যাইবার জন্য কোন অনুমতি গ্রহণের প্রয়োজন হইত না, এ-বিষয়ে প্রজাবর্গের সম্পূর্ণ স্বাধীনতা ছিল। রাজার দেহরক্ষী ও অনুচরবর্গকে বেতন দেওয়ার ব্যবস্থা ছিল। জমির উৎপন্নের একাংশ রাজস্ব হিসাবে দিতে হইত। ফা-হিয়েনের বর্ণনায় দ্বিতীয় চন্দ্রগুপ্তের শাসন-সম্পর্কে যে-সকল মন্তব্য রহিয়াছে তাহা হইতে তৎকালীন শাসনব্যবস্থা যে সুষ্ঠু ও সুদক্ষ ছিল তাহা স্পষ্ট বুঝিতে পারা যায়। প্রজাবর্গের সাধারণ জীবন ছিল সম্পূর্ণ স্বাধীন।

**দণ্ডবিধির কঠোরতা হ্রাস**

**সুষ্ঠু ও সুদক্ষ শাসন-ব্যবস্থা**

শহর-নগরের বর্ণনা দিতে গিয়া ফা-হিয়েন বলিয়াছেন যে, দক্ষিণ-বিহারের শহর-নগর মাত্রই অত্যন্ত বিশাল ছিল। পাটলিপুত্র তখন একটি অতি সমৃদ্ধ নগর ছিল। ফা-হিয়েন সম্রাট অশোক নির্মিত মৌর্য প্রাসাদ দেখিয়া বিস্ময়াভিভূত হইয়াছিলেন। এই প্রাসাদটির কারুকার্য মানুষের শিল্পকৌশলের বহু ঊর্ধ্বে বলিয়া তিনি মনে করিয়াছিলেন। সিন্ধু-উপত্যকা হইতে মথুরা পর্যন্ত ভ্রমণকালে ফা-হিয়েন বহু-সংখ্যক বৌদ্ধ মঠ দেখিতে পাইয়াছিলেন। একমাত্র মথুরা নগরীতে কুড়িটি বৌদ্ধ মঠ ছিল এবং সে-সকল মঠে প্রায় তিন হাজার বৌদ্ধ ভিক্ষু তখন বাস করিতেন।

**পাটলিপুত্র নগর: অশোকের রাজপ্রাসাদ**

**বহুসংখ্যক বৌদ্ধ মঠ: মথুরায় কুড়িটি মঠে প্রায় তিন হাজার ভিক্ষুর বাস**

দেশের জনসাধারণের মধ্যে বৌদ্ধধর্মেরই প্রাধান্য তিনি লক্ষ্য করিয়াছিলেন, বিশেষত যমুনা নদীর অববাহিকা অঞ্চলে বৌদ্ধধর্ম বিশেষভাবে প্রাধান্য লাভ করিয়াছিল। জনসাধারণ বৌদ্ধনীতি অনুযায়ী জীবন যাপন করিত। দেশের কোন অংশেই প্রাণিহিংসা ছিল না এবং পিঁয়াজ বা রসুন কেহ খাইত না। শূকর, মোরগ প্রভৃতি কেহ পালন করিত না। শহরে মদ বা মাংসের কোন দোকান ছিল না। ইহা হইতে ঐ সময়কার সমাজ-জীবন যে বৌদ্ধধর্ম দ্বারা প্রভাবিত ছিল তাহা বেশ বুঝিতে পারা যায়। কিন্তু জাতিভেদ প্রথা ও অস্পৃশ্যতা যে তখন কঠোর আকার ধারণ করিয়াছিল, সেই প্রমাণ ফা-হিয়েনের বিবরণে পাওয়া যায়। চণ্ডালদিগকে সমাজবহির্ভূত বলিয়া বিবেচনা করা হইত। বাজারে, নগরে তাহাদের প্রবেশ করা সহজ ছিল না।

বৌদ্ধধর্ম প্রভাবিত সমাজ-জীবন

অস্পৃশ্যতা

গুপ্তরাজগণ ব্রাহ্মণ্যধর্মাবলম্বী ছিলেন বটে, কিন্তু অপর ধর্মের প্রতি তাঁহাদের সহিষ্ণুতার কথাও ফা-হিয়েনের বিবরণ হইতে জানা যায়। বৌদ্ধ মঠগুলিতে গুপ্তরাজগণ পর্যাপ্ত সাহায্য দানে ত্রুটি করেন নাই। বৌদ্ধ ভিক্ষুগণ যাহাতে দেশের সর্বত্র অযাচিতভাবে ভিক্ষা পাইতে পারেন সেই ব্যবস্থা তখন ছিল।

পরধর্মসহিষ্ণুতা

ফা-হিয়েনের বিবরণ হইতে জানা যায় যে, চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্যের রাজত্বকালে জনসাধারণকে বিচারের জন্য কোন আদালতে যাইতে হইত না। তাহাদের জিনিসপত্র বা সম্পত্তি রেজেস্ট্রী করিবার কোন প্রয়োজন হইত না। রাত্রে দরজা খুলিয়া রাখিলেও কোন জিনিস চুরি যাইত না। রাস্তার কোন স্থানে সোনা ফেলিয়া রাখিলেও দীর্ঘকাল পরে সেই স্থানেই তাহা আবার পাওয়া যাইত। এই সকল বর্ণনা হইতে জনসাধারণের সন্তোষ ও শান্তি-পূর্ণ জীবনযাত্রার পরিচয় যেমন পাওয়া যায়, গুপ্তরাজগণের শাসনদক্ষতা সম্পর্কেও তেমনি উচ্চ ধারণা লাভ করা যায়।

জনসাধারণের সন্তোষ-পূর্ণ জীবন যাপন

জনসাধারণের অর্থনৈতিক অবস্থা সম্পর্কে ফা-হিয়েন বলিয়াছেন যে, তাহারা সকলেই ধনী এবং সমৃদ্ধশালী ছিল এবং তাহাদের মধ্যে সৎকর্ম সম্পাদনের জন্য রীতিমত প্রতিযোগিতা চলিত।

জনসাধারণের উন্নত অর্থনৈতিক অবস্থা

দেশের সর্বত্র যাতায়াতের জন্য রাজপথ ছিল। পথিকদের সুবিধার্থে রাজপথের স্থানে স্থানে সরাইখানা স্থাপন করা হইয়াছিল। দেশে বহু-সংখ্যক দাতব্য প্রতিষ্ঠান ছিল। পাটলিপুত্র নগরে একটি বিরাট দাতব্য চিকিৎসালয় ছিল। শিক্ষিত ও দয়াপ্রবণ নাগরিকদের দানেই এই প্রতিষ্ঠানটি চলিত। দরিদ্র ও অসহায় রোগীদের চিকিৎসা এখানে অতি যত্ন সহকারে করা হইত। ঔষধ ও পথ্যাদির কোন খরচ রোগীদিগকে দিতে হইত না।*

রাস্তাঘাট, সরাইখানা ও দাতব্য চিকিৎসার সুব্যবস্থা

* "Hither come all poor or helpless suffering from all kinds of infirmities. They are well taken care of and a doctor attends them, food and medicine being supplied according to their wants. Thus they are made quite comfortable and, when they are well, they may go away."
Quoted by Smith, *Early History of India*, p. 312.

মালব অঞ্চলের প্রাকৃতিক সৌন্দর্য ও সুযোগ-সুবিধার কথাও ফা-হিয়েন উল্লেখ করিয়াছেন। এখানকার স্বাস্থ্যপ্রদ আবহাওয়ায় এবং জনসাধারণের ব্যবহারে ফা-হিয়েন অত্যন্ত সন্তোষ প্রকাশ করিয়াছেন।

মালব অঞ্চলের প্রাকৃতিক সৌন্দর্য ও সুযোগ-সুবিধা

**পরবর্তী গুপ্তরাজগণ (The Later Guptas):** দ্বিতীয় চন্দ্রগুপ্তের পর প্রথম কুমারগুপ্ত-মহেন্দ্রাদিত্য সিংহাসনে আরোহণ করেন। তাঁহার আমলের মুদ্রা এবং লিপি হইতে জানিতে পারা যায় যে, তিনি ৪১৫-৪৫৫ খ্রীষ্টাব্দ পর্যন্ত রাজত্ব করিয়াছিলেন। ইহা ভিন্ন, তাঁহার আমলে তাঁহার পিতার সাম্রাজ্যসীমা অক্ষুণ্ণ ছিল ইহাও জানিতে পারা যায়। অবশ্য তাঁহার রাজত্বকালের রাজনৈতিক ইতিহাস সম্পর্কে বিশেষ কিছু জানা যায় না। ঐ সময়ে পুণ্ড্রবর্ধনভুক্তির (বর্তমান উত্তরবঙ্গ) প্রদেশপাল ছিলেন চিরাতদত্ত। ইহা ভিন্ন, যুবরাজ ঘটোৎকচগুপ্ত, বন্ধুবর্মন্ প্রভৃতিও তাঁহার অপর দুইজন প্রদেশপাল ছিলেন, এই কথাও জানা যায়। পৃথিবীসেন ছিলেন কুমারগুপ্তের 'মহাবলাধিকৃত' অর্থাৎ প্রধান সেনাপতি।

প্রথম কুমারগুপ্ত

প্রথম কুমারগুপ্ত তাঁহার পিতামহ সমুদ্রগুপ্তের ন্যায় অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। নিজে ব্রাহ্মণ্যধর্মাবলম্বী হইলেও তিনি নিজ পিতার ন্যায় পরধর্মসহিষ্ণু ছিলেন। ঐ সময়ে বুদ্ধ, শিব, বিষ্ণু প্রভৃতির উপাসনা পাশাপাশি বিনা বাধায় চলিত।

অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান: পরধর্ম-সহিষ্ণুতা

প্রথম কুমারগুপ্তের রাজত্বকালে পুষ্যমিত্র নামে এক উপ-জাতির আক্রমণে সাময়িকভাবে গুপ্ত প্রাধান্য বিনাশপ্রাপ্ত হইয়াছিল। এই পুষ্যমিত্র উপজাতি সম্ভবত নর্মদা উপত্যকা হইতে আসিয়াছিল।

পুষ্যমিত্র উপজাতির আক্রমণ

পরবর্তী রাজা স্কন্দগুপ্ত ছিলেন গুপ্তবংশের সর্বশেষ শক্তিশালী রাজা। তিনি সম্ভবত ৪৫৫ হইতে ৪৬৭ খ্রীষ্টাব্দ পর্যন্ত রাজত্ব করিয়াছিলেন। স্কন্দগুপ্তের সর্বপ্রধান উল্লেখযোগ্য কৃতিত্ব ছিল পুষ্যমিত্র জাতির আক্রমণে বিধ্বস্ত গুপ্ত সাম্রাজ্যের পুনর্গঠন এবং যে-সকল স্থান সাম্রাজ্যচ্যুত হইয়া গিয়াছিল সেগুলির পুনরুদ্ধার। স্কন্দগুপ্ত পুষ্যমিত্র উপজাতির আক্রমণ-ই যে কেবল প্রতিহত করিয়াছিলেন এমন নহে, হূণ ও বাকাটকদের আক্রমণ হইতেও তিনি সাম্রাজ্য রক্ষা করিয়াছিলেন। কে. এম. পানিক্কারের মতে স্কন্দগুপ্ত কর্তৃক হূণ আক্রমণ প্রতিহত করিবার ফল পৃথিবীর ইতিহাসের যে একটি অতি গুরুত্বপূর্ণ ঘটনা একথা ঐতিহাসিকগণ উপলব্ধি করেন নাই। স্কন্দগুপ্তের হাতে হূণদের পরাজয় তাহাদিগকে পূর্ব-ইওরোপের দিকে অগ্রসর হইতে বাধ্য করিয়াছিল। শুধু তাহাই নহে, স্কন্দগুপ্ত কর্তৃক হূণ আক্রমণ প্রতিহত করিবার ফল হিসাবেই তাহারা পূর্ব-ইওরোপের দিকে চাপ সৃষ্টি করিয়া প্রায় এক শতাব্দী পর যখন ভারতের দিকে পুনরায় অগ্রসর হয় এবং পাঞ্জাবে প্রবেশ করিতে সমর্থ হয় তখন হূণ শক্তি দুর্বল হইয়া পড়িয়াছে। স্কন্দগুপ্তের আমলে হূণ শক্তি

স্কন্দগুপ্ত: গুপ্তবংশের সর্বশেষ ক্ষমতাবান রাজা

হূণ আক্রমণ প্রতিহত করিবার সুদূরপ্রসারী ফল

ছিল অতি দুর্ধর্ষ। এজন্য স্কন্দগুপ্তের এই কীর্তি ইতিহাসে উজ্জ্বল হইয়া থাকিবে।*

পুষ্যামিত্র জাতি হূণ ও বাকাটক আক্রমণ : স্কন্দগুপ্তের সাফল্য

কিন্তু তাঁহার সামরিক সাফল্যে তাঁহার আমলে গুপ্ত সাম্রাজ্যের বিস্তৃতি অক্ষুণ্ন থাকিলেও পরবর্তী কালের জন্য সাম্রাজ্যের নিরাপত্তা বিধান তিনি করিয়া যাইতে পারেন নাই। বালাঘাট লিপিতে উল্লিখিত আছে যে, বাকাটক-রাজ নরেন্দ্রসেন স্থানীয় সামন্তদের সমর্থন লাভ করিয়া কোশল-মেকল-মালব প্রভৃতি অঞ্চলে প্রভাব বিস্তার করিতে পারিয়াছিলেন। এই সকল অঞ্চল স্কন্দগুপ্তের সাম্রাজ্যভুক্ত থাকিলেও বাকাটকরাজের প্রভাব বিস্তার তাঁহার এক কঠিন সমস্যা হইয়া দাঁড়াইয়াছিল, ইহা জুনাগড় লিপি হইতে জানিতে পারা যায়। স্কন্দগুপ্তের রাজত্বকালের পর সুরাষ্ট্র, মালব, গুজরাট প্রভৃতি অঞ্চল গুপ্ত সাম্রাজ্যের অন্তর্ভুক্ত ছিল—এইরূপ প্রমাণ পাওয়া যায় না।

সুদক্ষ শাসনব্যবস্থা

স্কন্দগুপ্তের রাজত্বকালের শেষভাগে কোন যুদ্ধবিগ্রহের প্রয়োজন হয় নাই। তাঁহার আমলেও গুপ্ত শাসনব্যবস্থার দক্ষতা অক্ষুণ্ন ছিল। শাসনব্যাপারে তিনি পর্ণদত্ত, ভীমবর্মা প্রভৃতি সুদক্ষ শাসকদের সহায়তা লাভ করিয়াছিলেন। পর্ণদত্তের পুত্র চক্রপালিত সুদর্শন হ্রদের পার্শ্ববর্তী বাঁধ পুনর্নির্মাণ করাইয়াছিলেন। আর্যমঞ্জুশ্রীমূলকল্পে উল্লেখ আছে যে, স্কন্দগুপ্ত একজন শ্রেষ্ঠ ন্যায়-নীতিসম্পন্ন নিরপেক্ষ বিচারক ছিলেন।

পরধর্মসহিষ্ণুতা

স্কন্দগুপ্ত নিজে বৈষ্ণবধর্মাবলম্বী ছিলেন, কিন্তু তিনিও তাঁহার পূর্বপুরুষদের পরধর্মসহিষ্ণুতার নীতি অনুসরণ করিয়া চলিতেন। বিহার স্তম্ভলিপি হইতে জানিতে পারা যায় যে, স্কন্দগুপ্ত কতকগুলি মন্দির বৃত্তের আকারে পর পর সাজাইয়া নির্মাণ করিয়াছিলেন। এইগুলি ছিল স্কন্দ, চণ্ডী, চামুণ্ডা, মহেশ্বরী, বৈষ্ণবী, কৌমারী প্রভৃতি দেব-দেবীর মন্দির। তাঁহার রাজত্বকালে দুইজন বণিক সূর্য দেবতার দুইটি মন্দির নির্মাণ করিয়াছিলেন। তাঁহার মৃত্যুর পর গুপ্ত বংশের পতন শুরু হয়।

পরবর্তী গুপ্ত রাজগণ (২য়) জীবিতগুপ্ত গুপ্তবংশের সর্বশ্রেষ্ঠ রাজা

স্কন্দগুপ্তের পরবর্তী রাজগণ ছিলেন পুরুগুপ্ত, নরসিংহগুপ্ত বালাদিত্য, দ্বিতীয় কুমারগুপ্ত, বিষ্ণুগুপ্ত বুধ বা বুধগুপ্ত, তথাগত-গুপ্ত, বলাদিত্য, ভানুগুপ্ত প্রভৃতি। ইঁহাদের রাজত্বকালে গুপ্ত সাম্রাজ্য বিধ্বস্ত হইয়া ক্ষুদ্র স্থানীয় রাজ্যে পরিণত হইয়াছিল। অষ্টম শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত গুপ্ত বংশধরগণের অস্তিত্বের পরিচয় পাওয়া যায়। গুপ্তবংশের সর্বশ্রেষ্ঠ রাজা ছিলেন দ্বিতীয় জীবিতগুপ্ত।

* "Skandagupta's victory over the Huns has enormous consequences for the world which historians have not realised. At the height of Hun Power, by this defeat, its movement was turned west and the continuous pressure on Eastern Europe arose, in fact, from the failure of the Huns to force an entry into India." Panikkar, *Survey of Indian History*, p. 49.

**গুপ্তযুগের শাসনব্যবস্থা** (**The Administrative System under the Guptas**)**ঃ** গুপ্ত সম্রাটগণের অধীনে ভারত সাম্রাজ্যের পুনর্গঠন ভারতীয় ইতিহাসের এক গৌরবোজ্জ্বল স্মরণীয় অধ্যায়। চৈনিক পরিব্রাজক ফা-হিয়েনের বিবরণ এবং সমসাময়িক অনুশাসন ও শিলালিপি হইতে গুপ্ত শাসনব্যবস্থা সম্পর্কে স্পষ্ট ধারণা লাভ করা যায়।

**ফা-হিয়েনের বিবরণ, অনুশাসন ও শিলালিপির সাক্ষ্য**

গুপ্তশাসনকালে ভারতবর্ষে যে-সকল গণরাজ্য ছিল সেগুলি গুপ্ত সাম্রাজ্যভুক্ত হওয়ার ফলে ঐ সময়ে রাজতন্ত্রের প্রাধান্য পরিলক্ষিত হয়। প্রজাতান্ত্রিক শাসন-ব্যবস্থার অস্তিত্ব তখন ছিল না বলিলেই চলে। গুপ্তরাজগণ ঐশ্বরিক শক্তির মতবাদে বিশ্বাসী ছিলেন। হরিষেণের এলাহাবাদ প্রশস্তিতে সম্রাট সমুদ্রগুপ্তকে কুবের, ইন্দ্র, বরুণ প্রভৃতি দেবগণের সমতুল্য বলিয়া বর্ণনা করা হইয়াছে। এমন কি, তাঁহাকে অচিন্ত্যপুরুষ, সৃষ্টি-লয়ের কর্তা বলিয়া অভিহিত করা হইয়াছে। 'মর্ত্যরাজ্যের ঈশ্বর' বলিয়াও তাঁহাকে সম্বোধন করা হইয়াছে।

**রাজতান্ত্রিক শাসন-পদ্ধতির প্রাধান্য**

গুপ্ত শাসনব্যবস্থা কেন্দ্রীয় ও প্রাদেশিক—এই দুই ভাগে বিভক্ত ছিল। সমগ্র দেশের এবং শাসনব্যবস্থার সর্বোপরি ছিলেন সম্রাট। মৌর্যযুগের ন্যায় গুপ্ত আমলেও সম্রাট-পদ বংশানুক্রমিক ছিল। কোন কোন ক্ষেত্রে সম্রাট জীবদ্দশায়-ই নিজ পুত্রদের মধ্যে সর্বাপেক্ষা উপযুক্ত বলিয়া যাঁহাকে বিবেচনা করিতেন, তাঁহাকে পরবর্তী উত্তরাধিকারী বলিয়া ঘোষণা করিয়া যাইতেন। প্রথম চন্দ্রগুপ্ত সমুদ্রগুপ্তকে এবং সমুদ্রগুপ্ত দ্বিতীয় চন্দ্রগুপ্তকে উত্তরাধিকারী মনোনীত করিয়া গিয়াছিলেন।

**সম্রাটপদ বংশানুক্রমিক ঃ সম্রাটের জীবদ্দশায় পরবর্তী উত্তরাধিকারী মনোনয়ন**

শাসনযন্ত্রের 'চাবি-কাঠি' ('Levers and handles') রাজার হাতে থাকিত। আইন-কানুন বলবৎ রাখিয়া এবং কার্যকরী করিয়া রাজা দেশের শান্তি ও শৃঙ্খলা বজায় রাখিতেন। বিদেশী আক্রমণ হইতে দেশ ও প্রজাবর্গকে রক্ষা করা রাজার অন্যতম প্রধান কর্তব্য ছিল। সরকারী নীতি নির্ধারণ, বিচারব্যবস্থা ও যুদ্ধ পরিচালনা প্রভৃতি রাজগণের অন্যতম প্রধান দায়িত্ব ছিল। বিশাল সাম্রাজ্যের শাসনকার্যের দায়িত্ব একাকী বহন করা রাজার পক্ষে সম্ভব ছিল না, এই কারণে রাজা বিভিন্ন পর্যায়ের রাজকর্মচারী নিযুক্ত করিতেন। রাজা অর্থাৎ সম্রাটের পরই শাসনব্যবস্থায় স্থান ছিল যুবরাজের। তারপর ছিলেন বিভিন্ন পর্যায়ের মন্ত্রিগণ। রাজমন্ত্রিপদ কোন কোন ক্ষেত্রে বংশানুক্রমিক হইয়া গিয়াছিল। রাজা স্বয়ং অথবা কোন উচ্চপদস্থ কর্মচারী রাজধানীতে বিচারকার্য সম্পাদন করিতেন। গুপ্ত সম্রাট নিরঙ্কুশ ক্ষমতার অধিকারী ছিলেন, সন্দেহ নাই। আইনত তাঁহার ক্ষমতা ছিল সীমাহীন এবং প্রশ্নাতীত। কিন্তু স্বৈরাচারী ক্ষমতার অধিকারী হইলেও তিনি স্বেচ্ছাচারী ছিলেন না। তাঁহার ক্ষমতা চিরাচরিত প্রথা দ্বারা

**রাজক্ষমতা**

যেমন নিয়ন্ত্রিত হইত, তেমনি মন্ত্রিসভার মতামত দ্বারা প্রভাবিত হইত। এই সভার সিদ্ধান্ত সম্রাট মানিয়া চলিতে আইনত বাধ্য ছিলেন না বটে, কিন্তু ইহার সিদ্ধান্ত তিনি উপেক্ষা করিয়া চলিতেন এইরূপ মনে করিবার কোন যুক্তি নাই। কঞ্চুকি ( Chamberlain ) নামক কর্মচারী মন্ত্রিসভা ও সম্রাটের মধ্যে যোগাযোগ রক্ষা করিয়া চলিতেন। অনুরূপ অমাত্যগণ সম্রাটকে মন্ত্রিসভার সিদ্ধান্ত সম্পর্কে অবহিত রাখিতেন।* এই রাজসভার মতামত লইয়াই প্রথম চন্দ্রগুপ্ত সমুদ্রগুপ্তকে তাঁহার উত্তরাধিকারী মনোনীত করিয়া গিয়াছিলেন। বসুবা সীলমোহর-এ স্থানীয় পরিষদের উল্লেখ পাওয়া যায়।

মন্ত্রিসভা

কেন্দ্রীয় প্রশাসনের পদস্থ কর্মচারীদের মধ্যে 'মন্ত্রী' ছিলেন শাসনব্যবস্থার সর্বোচ্চ রাজকর্মচারী অর্থাৎ প্রধানমন্ত্রী। অপরাপর উচ্চপদস্থ কেন্দ্রীয় কর্মচারীদের মধ্যে ছিলেন 'মহাবলাধিকৃত' বা সেনাধ্যক্ষ, মহাদণ্ডনায়ক; সেনাপতি, 'মহাপ্রতিহার' বা প্রাসাদরক্ষীদের প্রধান। মহাবলাধিকৃত বা সেনাধ্যক্ষের অধীনে 'মহাশ্বপতি' অর্থাৎ অশ্ববাহিনীর প্রধান, 'মহাপিলুপতি' অর্থাৎ হস্তীবাহিনীর প্রধান, সেনাপতি, বলাধিকৃত প্রভৃতি সামরিক বিভাগের কর্মচারিগণ ছিলেন। সন্ধি-বিগ্রহিক ছিলেন যুদ্ধ ও শান্তির ভারপ্রাপ্ত মন্ত্রী অর্থাৎ কতকটা পররাষ্ট্র-মন্ত্রীর মত। উচ্চপদস্থ রাজকর্মচারিবৃন্দ সম্রাটের বিশ্বাসভাজন ব্যক্তিদের মধ্য হইতে নিয়োগ করা হইত। কালিদাসের রচনা হইতে গুপ্ত সম্রাটের তিনজন মন্ত্রীর কথা জানিতে পারা যায়—যথা, প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী এবং আইন ও বিচার বিভাগীয় মন্ত্রী।

কেন্দ্রীয় সরকার

উপরি-উক্ত উচ্চপদস্থ কর্মচারী ভিন্ন গুপ্ত সম্রাটগণ আরও বহু নিম্ন পর্যায়ের কর্মচারী নিয়োগ করিতেন। কুমারামাত্য এবং আযুক্ত কেন্দ্র ও প্রদেশের শাসনের মধ্যে যোগসূত্র ছিলেন। কুমারামাত্যগণ কেন্দ্রীয় সরকারের উচ্চপদস্থ কর্মচারী ছিলেন এবং যুবরাজদের মধ্য হইতে নিযুক্ত হইতেন। মৌর্যশাসনকালে অমাত্য নামে একশ্রেণীর পদস্থ কর্মচারীর পরিচয় আমরা পাইয়াছি, কুমারামাত্য-পদ গুপ্ত সম্রাটদের আমলে সৃষ্টি হইয়াছিল। অনুরূপ আযুক্ত, অশোকের আমলের যুত নামক কর্মচারীদেরই নূতন সংস্করণ বলা যাইতে পারে। অপরাপর গুরুত্বপূর্ণ কর্মচারী ছিলেন রাজপুরুষ, রাজন্যাক, কঞ্চুকি, রাজামাত্য, রাজামাত্য মহাসামন্ত।

অপরাপর উচ্চপদের কর্মচারিবৃন্দ

রাজস্ববিভাগ পুলিশ বিভাগ হইতে পৃথক ছিল না। এই উভয় বিভাগের কর্মচারীদের মধ্যে উপাসিক, চোরধরণিক, দশপরাধিক, দাণ্ডিক, দণ্ডপানিক, কোষ্ঠপাল, অঙ্গরক্ষ প্রভৃতি উল্লেখযোগ্য। মহাফেজখানার ভারপ্রাপ্ত কর্মচারীর নাম ছিল মহাক্ষপটলিক। কুমারামাত্য, উপাসিক, দণ্ডপানিক, প্রভৃতির পৃথক পৃথক অধিকরণ অর্থাৎ অফিস ছিল। কালিদাস উল্লিখিত ধর্মস্থান ও ধর্মাধিকরণ সম্ভবত তখনকার বিচারালয় ছিল।

অপরাপর কর্মচারিবৃন্দ

গুপ্ত সাম্রাজ্য কয়েকটি প্রদেশে বিভক্ত ছিল। প্রদেশগুলি দেশ ও ভুক্তি উভয় নামেই

* *Life in the Gupta Age*, pp. 318-19, R. N. Sabtore.

কথা, স্বয়ং খলিফার 'অল্‌ ওয়াসিক্‌ বিল্লাহ্‌' উপাধি ধারণ করিলেন। কিন্তু অধিককাল রাজত্ব করা তাঁহার ভাগ্যে ছিল না। ১৩২০ খ্রীষ্টাব্দের প্রথম ভাগে খুস্‌রভ্‌-এর প্ররোচনায় মুবারক শাহ্‌কে হত্যা করা হইল। এই হত্যাকাণ্ডের সঙ্গে সঙ্গে খল্‌জী বংশের রাজত্বের অবসান ঘটিল।

**খুস্‌রভ্‌ (Khusrav):** মুবারক শাহের হত্যার পর খুস্‌রভ্‌ নাসির-উদ্দিন খুস্‌রভ্‌ উপাধি ধারণ করিয়া দিল্লীর সিংহাসনে আরোহণ করিলেন। কিন্তু তাঁহার অত্যাচারী শাসন দীর্ঘকাল স্থায়ী হইল না। পাঞ্জাবের দীপালপুরের শাসনকর্তা গাজী মালিক অপরাপর অভিজাতবর্গের সহায়তা লাভ করিয়া খুস্‌রভ্‌ শাহ্‌কে দিল্লীর উপকণ্ঠে এক যুদ্ধে পরাজিত ও নিহত করিলেন। আলা-উদ্দিনের কোন বংশধর না থাকায় অভিজাতগণের অনুরোধে গাজী মালিক গিয়াস-উদ্দিন তুঘ্‌লক উপাধি ধারণ করিয়া দিল্লীর সিংহাসনে আরোহণ করিলেন (১৩২০)।

---

## চতুর্থ অধ্যায়

# তুঘ্‌লক বংশ

## (The Tughluqs)

**গিয়াস-উদ্দিন তুঘ্‌লক ১৩২০-২৫ (Ghiyas-ud-din Tughluq) :** দাস বংশের অবসানের পর জালাল-উদ্দিন যেমন দিল্লীর সুলতানী শাসন রক্ষাকল্পে সিংহাসনে আরোহণ করিয়াছিলেন সেইরূপ খল্‌জী বংশের অবসানে সুলতানী শাসনের এক সংকট মুহূর্তে গিয়াস-উদ্দিন তুঘ্‌লক দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। জালাল-উদ্দিনের ন্যায় তিনিও বৃদ্ধ বয়সে সিংহাসন লাভ করিয়াছিলেন। কিন্তু গিয়াস-উদ্দীন বৃদ্ধ হইলেও তাঁহার সাহস ও মানসিক বলের অভাব ছিল না। অল্প কয়েক বৎসর রাজত্ব করিয়া তিনি আলা-উদ্দিন খিল্‌জীর আইন-কানুনের মধ্যে যেগুলি দেশের প্রকৃত মঙ্গলজনক ছিল, সেগুলি পুনরায় কার্যকরী করিয়া তুলিয়াছিলেন। তিনি ছিলেন জাতিতে তুর্কী। স্বভাবতই অসংখ্য তুর্কী মালিক, আমীর-ওমরাহ্‌গণের আনুগত্য লাভ করিতে তাঁহার বেগ পাইতে হইল না। অতি অল্প সময়ের মধ্যেই সাম্রাজ্যের সর্বত্র তাঁহার আধিপত্য স্বীকৃত হইল।

বৃদ্ধ বয়সে গিয়াস-উদ্দিনের সিংহাসন-লাভ

গিয়াস-উদ্দিন ধর্মভীরু নিষ্ঠাবান মুসলমান ছিলেন। ধর্মের অনুশাসন তিনি বর্ণে বর্ণে পালন করিয়া চলিতেন। তিনি নিজে মদ্য স্পর্শ করিতেন না এবং তাঁহার সাম্রাজ্যে মুসলমানদের মদ্যপান ও মদ প্রস্তুত করাও নিষিদ্ধ ছিল। গিয়াস্‌-উদ্দিন ছিলেন আড়ম্বরহীন, সদাশয় ও সরল-প্রাণ ব্যক্তি, সুলতান-পদের মর্যাদার অহঙ্কার তাঁহার ছিল না।

তাঁহার চরিত্র

খল্‌জী বংশের প্রতি আনুগত্যপূর্ণভাবে যে-সকল কর্মচারী কর্তব্য সম্পাদন করিয়াছিলেন গিয়াস-উদ্দীন তাঁহাদিগকে উচ্চ রাজকর্মচারি-পদে নিযুক্ত করিলেন এবং তাঁহাদিগকে জায়গীর হিসাবে জমি দান করিলেন। আত্মীয়-স্বজনদের প্রতিও তিনি উদার ব্যবহার করিতে ত্রুটি করিলেন না। নিজ পুত্র ফকর্‌-উদ্দিন মহম্মদ জুনা খাঁকে তিনি 'উলুঘ্‌ খাঁ' উপাধিতে ভূষিত করিলেন। কাহারও ন্যায্য দাবি তিনি অস্বীকার করিলেন না। খুস্‌রু শাহ্‌-এর রাজত্বকালে অথবা আলা-উদ্দিনের কঠোর আইনের প্রয়োগের ফলে যে-সকল ব্যক্তি সম্পত্তি হারাইয়াছিল গিয়াস-উদ্দিন তাহাদিগের নিজস্ব সম্পত্তি ফিরাইয়া দিলেন।

তাঁহার উদারতা

কৃষির উন্নতিকল্পে তিনি সেচের ব্যবস্থা করিলেন। রাজ্যের স্থানে স্থানে দুর্গ নির্মাণ করাইয়া প্রয়োজনবোধে কৃষকগণ যাহাতে দস্যুদের আক্রমণ হইতে আত্মরক্ষার

জন্য আশ্রয় গ্রহণ করিতে পারে, সেই ব্যবস্থা করিলেন। রাস্তা-ঘাট দস্যু-তস্করের উপদ্রব হইতে নিরাপদ করিলেন। বড় বড় উদ্যান তিনি তৈয়ার করাইলেন। উৎপন্ন ফসলের দশমাংশ রাজস্ব হিসাবে গ্রহণ করা হইত। কৃষকদের অবস্থার উন্নতি-ই হইল রাজস্বের পরিমাণ-বৃদ্ধির একমাত্র উপায়। বলপূর্বক অধিক রাজস্ব আদায় করিতে পারিলেও তাহাতে সরকারের শক্তি বৃদ্ধি না পাইয়া বরং হ্রাসপ্রাপ্ত হয়, এই কথা প্রাদেশিক শাসনকর্তা ও রাজকর্মচারিগণকে তিনি স্মরণ করাইয়া দিয়াছিলেন। তিনি আলা-উদ্দিনের কঠোর রাজস্বনীতি এবং তাঁহার পরবর্তী কালে রাজস্বনীতি সম্পর্কে উদাসীনতা ও অমিতব্যয়িতা এই দুইয়ের মাঝামাঝি একটি বাস্তববাদী রাজস্ব ব্যবস্থা চালু করেন।

কৃষি, রাস্তা-ঘাট প্রভৃতির উন্নতি-বিধান; দস্যু-তস্করের উপদ্রব নিবারণ

হিন্দুদের হাতে যাহাতে অধিক অর্থ সঞ্চিত হইতে না পারে সেই ব্যবস্থা তিনি করিয়াছিলেন। এ-বিষয়ে তিনি আলা-উদ্দিনের পদাঙ্ক অনুসরণ করিয়াছিলেন, বলা বাহুল্য। গিয়াস-উদ্দিনের অর্থনৈতিক ব্যবস্থার ফলে সরকারের রাজস্ব আয় বৃদ্ধি পাইয়াছিল এবং তিনি সাম্রাজ্যের সংহতির দিকে মনোযোগ দিতে সক্ষম হইয়াছিলেন।

ডাক-চলাচলের ব্যবস্থা

সরকারী ডাক-চলাচলের অতি উৎকৃষ্ট ব্যবস্থা তিনি করিয়াছিলেন। ঘোড়ার পিঠে করিয়া এবং লোক মারফত ডাক একস্থান হইতে অপর স্থানে প্রেরণের ব্যবস্থা ছিল।

অর্থনৈতিক পুনরুজ্জীবনের ব্যবস্থা করিয়া গিয়াস-উদ্দিন সামরিক সংগঠনের দিকে দৃষ্টি দিলেন। আলা-উদ্দিন যে সুসংগঠিত শক্তিশালী সৈন্যবাহিনী গঠন করিয়াছিলেন তাহা তাঁহার দুর্বল উত্তরাধিকারীদের আমলে বিচ্ছিন্ন হইয়া গিয়াছিল। সুদক্ষ সেনা-নায়ক গিয়াস্-উদ্দিন পুনরায় সেই সেনাবাহিনীকে সুসংগঠিত করিলেন। আর্থিক দিক দিয়া সৈনিকদের সন্তুষ্টি-বিধান করা এবং অন্যান্য সকল বিষয়ে তাহাদের দক্ষতা যাহাতে বৃদ্ধি পায় সেই নীতি অনুসরণ করিয়া গিয়াস-উদ্দিন সেনাবাহিনীকে পুনরুজ্জীবিত করিয়া তুলিলেন। অশ্বারোহী সৈন্যদের ঘোড়া যাহাতে যুদ্ধের উপযোগী থাকে এবং ঘোড়ার দাগ, ঘোড়াগুলিকে সময় সময় পরিদর্শনের নিয়ম-কানুন যাহা আলা-উদ্দিন প্রচলন করিয়াছিলেন তাহা সবই গিয়াস-উদ্দিন অনুসরণ করিতে ত্রুটি করেন নাই। এইভাবে তাঁহার অধীনে সেনাবাহিনী এক সুদক্ষ, সুসংগঠিত দুর্ধর্ষ বাহিনীতে পরিণত হইয়াছিল।

সেনাবাহিনীর পুনর্গঠন

সিংহাসন আরোহণের অল্পকাল মধ্যেই গিয়াস-উদ্দিন কাকতীয় বংশের রাজা দ্বিতীয় প্রতাপরুদ্রদেবের বিরুদ্ধে পুত্র জুনা খাঁকে এক সামরিক অভিযানে প্রেরণ করিয়াছিলেন। মুবারক শাহ্-এর রাজত্বের দুর্বলতার সুযোগ লইয়া প্রতাপরুদ্রদেব বরঙ্গলের স্বাধীনতা ঘোষণা করিয়াছিলেন। প্রথম অভিযান সফল না হইলেও দ্বিতীয় অভিযানে জুনা খাঁ প্রতাপরুদ্রদেবকে পরাজিত করিতে সমর্থ হইয়াছিলেন। ফলে, বরঙ্গল দিল্লীর সুলতানের আনুগত্যাধীন

বরঙ্গল পুনরধিকার

হইয়াছিল। এই সময় হইতেই কাকতীয় বংশের প্রতিপত্তি ও মর্যাদা চিরতরে লোপ পায়।

জুনা খাঁ যখন দাক্ষিণাত্যে কাকতীয়রাজ প্রতাপরুদ্রদেবকে দমন করিতে ব্যস্ত তখন মোঙ্গলগণ ভারতবর্ষ আক্রমণ করে। মালিক সাদির নেতৃত্বে প্রেরিত সুলতানি সৈন্যের হস্তে মোঙ্গলবাহিনী অবশ্য অতি শোচনীয়ভাবে পরাজিত ও বিতাড়িত হয়। প্রায় এই সময়েই বাংলাদেশের সিংহাসন লইয়া এক আত্মকলহের সৃষ্টি হইয়াছিল।

**বাংলায় সুলতানী আধিপত্য পুনঃস্থাপন**

শামস্‌-উদ্দিন ফিরুজের পুত্র শিহাব-উদ্দিন, নাসির-উদ্দিন ও বাহাদুর-এর মধ্যে কলহ দেখা দিলে শিহাব-উদ্দিন ও নাসির-উদ্দিন গিয়াস-উদ্দিন তুঘ্‌লকের সাহায্য প্রার্থনা করেন। বাংলাদেশ দিল্লীর সুলতানের আধিপত্য নামেমাত্রই স্বীকার করিত, প্রকৃতপক্ষে বাংলার শাসনকর্তারা স্বাধীনভাবেই রাজত্ব করিতেন। গিয়াস্‌-উদ্দিন তুঘ্‌লক সুযোগ বুঝিয়া বাংলাদেশে দিল্লীর প্রাধান্য পুনঃস্থাপনের উদ্দেশ্যে পুত্র জুনা খাঁকে দিল্লীতে প্রতিনিধি হিসাবে রাখিয়া সসৈন্যে বাংলাদেশের বিরুদ্ধে যাত্রা করিলেন। বাহাদুর শাহ্‌ পরাজিত হইলেন, নাসির-উদ্দিনকে বাংলার শাসনকর্তা নিযুক্ত করা হইল। ফলে, বাংলাদেশ দিল্লীর আধিপত্যাধীনে আসিল।

**তিরহুত জয়**

বাংলাদেশ হইতে প্রত্যাবর্তনের পথে গিয়াস-উদ্দিন তিরহুতের রাজা হরিসিংদেবকে পরাজিত করিয়া সেই রাজ্য দিল্লীর সুলতানের প্রাধান্যাধীনে আনিলেন।

গিয়াস-উদ্দিন রাজধানীতে ফিরিয়া আসিলে দিল্লীর ছয় মাইল দূরে আফগানপুর নামক স্থানে পুত্র জুনা খাঁ পিতার সম্বর্ধনার জন্য একটি তোরণ নির্মাণ করান।

**গিয়াস-উদ্দিনের মৃত্যু (১৩২৫)**

গিয়াস-উদ্দিন ঐ তোরণের নিকটবর্তী হইলে উহা ধসিয়া পড়িয়া তাঁহার মৃত্যু ঘটে। ইবন্‌ বতুতা, আবুল-ফজল, নিজাম-উদ্দিন আহ্‌মদ, বদাউনী প্রভৃতি ঐতিহাসিকগণ এই তোরণ ধসিয়া পড়িবার পশ্চাতে জুনা খাঁর ষড়যন্ত্র ছিল বলিয়া মনে করেন। গিয়াস-উদ্দিনের এইভাবে মৃত্যু ঘটিলে (১৩২৫) জুনা খাঁ 'মহম্মদ-বিন্‌ তুঘ্‌লক' উপাধি গ্রহণ করিয়া দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। গিয়াস-উদ্দিন ছিলেন উদারচেতা অথচ দৃঢ়প্রতিজ্ঞ সুলতান। তাঁহার ন্যায়পরায়ণতা, বিচক্ষণতা ও বিচার-বুদ্ধি, সর্বোপরি তাঁহার প্রশাসনিক ও সামরিক সংগঠন ক্ষমতা তাঁহাকে তুঘ্‌লক বংশের স্থাপয়িতা হিসাবে চিহ্নিত করিয়াছে। সৃজনীশক্তি বা সৃজনীপ্রতিভা না থাকিলেও যাহা আছে তাহার উন্নতিসাধন ও সংরক্ষণ করিবার ক্ষমতা তিনি রাখিতেন। তিনি দিল্লী সুলতানি শাসনে উদারতার নীতি চালু করিয়াছিলেন।

**গিয়াস-উদ্দিনের কৃতিত্ব বিচার (Estimate of Ghiyas-ud-din):** গিয়াস-উদ্দিন ছিলেন এক অসাধারণ ক্ষমতাসম্পন্ন ব্যক্তি। তিনি যেমন ছিলেন স্থিরধী,

নিয়মনিষ্ঠ তেমনি দৃঢ়চেতা। সাধারণ পরিবারে জন্মগ্রহণ করিয়া একমাত্র অধ্যবসায়, কর্মনিষ্ঠা ও কর্তব্যপরায়ণতার দ্বারা তিনি ক্রমে ক্রমে সুলতানপদে অধিষ্ঠিত হইয়াছিলেন। ব্যক্তি এবং বিষয় সম্পর্কে তাঁহার গভীর অন্তর্দৃষ্টি, তাঁহার ধীরস্থির বিচার-বুদ্ধি, দৃঢ়তার সহিত কঠিন পরিস্থিতির সম্মুখীন হইবার তাঁহার ক্ষমতা, সর্বোপরি আলা-উদ্দিনের আমলের সঞ্চিত অভিজ্ঞতা তাঁহাকে এক অসাধারণ ব্যক্তিত্বসম্পন্ন অথচ উদার, সুবিবেচক শাসকে পরিণত করিয়াছিল। মধ্যযুগের শাসকদের যে-সকল চারিত্রিক এবং ব্যবহারিক ত্রুটি সচরাচর দেখা যায়, গিয়াস-উদ্দিন তাহা অপেক্ষা বহু ঊর্ধ্বে ছিলেন।

**সাধারণ অবস্থা হইতে ক্ষমতা ও অধ্যবসায় বলে সুলতান-পদে অধিষ্ঠিত**

তাঁহার শাসনে দৃঢ়তার সহিত ন্যায় ও সততার এক অভূতপূর্ব সংমিশ্রণ পরিলক্ষিত হইয়াছিল। তিনি প্রজাবর্গের প্রতি সমব্যবহার নীতি প্রচলনের জন্য এক আইনবিধি রচনা করিয়া রাজকর্মচারীদিগকে উহা পুঙ্খানুপুঙ্খরূপে সকলের ক্ষেত্রে সমানভাবে প্রয়োগ করিতে নির্দেশ দিয়াছিলেন। তিনি বলবনের পদাংক অনুসরণ করিয়া প্রতিভাবান ও সুদক্ষ ব্যক্তিবর্গকে সবর্দা তাঁহার পার্শ্বচর হিসাবে রাখিতেন, কিন্তু বলবন যেমন কেবলমাত্র উচ্চ সম্প্রদায়ের লোক ভিন্ন অপর কাহাকেও নিজ সভায় স্থান দিতেন না, গিয়াস-উদ্দিন সেই সংকীর্ণ মনোবৃত্তি ত্যাগ করিয়া প্রতিভাবান ব্যক্তি মাত্রকেই তাঁহার সভায় স্থান দিতেন।

**দৃঢ়তার সহিত উদারতা ও ন্যায়-বিচারের সংমিশ্রণ**

**প্রতিভাবান ব্যক্তিমাত্রকে সভায় স্থান দান**

দুর্নীতি যাহাতে রাজকর্মচারীদের মধ্যে না থাকিতে পারে সেইজন্য গিয়াস-উদ্দিন তাহাদের বেতন বৃদ্ধি করিয়াছিলেন কিন্তু দুর্নীতির দোষে দুষ্ট কর্মচারীদিগকে, যাহারা সরকারী অর্থ আত্মসাৎ করিত তাহাদিগকে চরম শাস্তি দিতে ত্রুটি করিতেন না। তিনি হিন্দুদের পূর্বেকার সুযোগ-সুবিধা যাহা কিছু আলা-উদ্দিন হরণ করিয়াছিলেন তাহা ফিরাইয়া দিয়াছিলেন এবং সামরিক ও প্রশাসনিক বিভাগে বহু হিন্দুকে নিযুক্ত করিয়াছিলেন। যে-সকল উলেমা অন্যায়ভাবে অর্থ আত্মসাৎ করিয়াছিলেন তাহাদের নিকট হইতে তিনি অর্থ আদায় করিতে দ্বিধাবোধ করেন নাই। পুলিশ বিভাগ, বিচার বিভাগ তিনি পুনর্গঠন করিয়া দেশে শান্তি-শৃঙ্খলা বজায় রাখিবার ব্যবস্থা করিয়াছিলেন। রাস্তাঘাট চোর-ডাকাত মুক্ত করিয়া সমগ্র সাম্রাজ্যে নিরাপদে চলাচলের ব্যবস্থা তিনি করিয়াছিলেন।

**দুর্নীতি দমনের ব্যবস্থা**

**হিন্দুদের অধিকার প্রত্যর্পণ**

**পুলিশ, বিচার-বিভাগ পুনর্গঠন : রাস্তা-ঘাটের নিরাপত্তা**

গিয়াস-উদ্দিন নিজে একজন সুদক্ষ সৈনিক, সমরবিজয়ী সেনাপতি ছিলেন। স্বভাবতই তিনি এক সুদক্ষ সেনাবাহিনী গঠন করিয়াছিলেন। সৈনিকদের প্রতি তাঁহার আন্তরিক ভালবাসা ছিল, ফলে সৈনিকদের অখণ্ড আনুগত্য তিনি লাভ করিয়াছিলেন।

**সামরিক পুনর্গঠন**

গিয়াস-উদ্দিন ছিলেন তুঘ্‌লক শাসন ও বংশের প্রতিষ্ঠাতা। দিল্লী সুলতানির মর্যাদাকে তিনি স্থায়ী এবং সুষ্ঠু নীতির উপর প্রতিষ্ঠিত করিয়া যাইতে সচেষ্ট ছিলেন। আলা-উদ্দিন খল্‌জী স্থাপিত সাম্রাজ্যকে তিনি এক নূতন নৈতিক মর্যাদা দানের চেষ্টা করিয়াছিলেন। তিনি কোন নূতন উদ্ভাবনী শক্তি প্রদর্শন না করিলেও স্থিতাবস্থা বজায় রাখিতে, উহার উন্নতি সাধন করিতে এবং উহাকে উদার প্রাশাসনিক ভিত্তিতে স্থাপন করিতে তিনি যথেষ্ট সাফল্য অর্জন করিয়াছিলেন।

**উপসংহার**

**মহম্মদ-বিন্‌-তুঘ্‌লক, ১৩২৫-৫১ (Muhammad-bin-Tughluq) ঃ** আদর্শবাদী মহম্মদ-বিন্‌-তুঘ্‌লক ভারতের মধ্যযুগীয় ইতিহাসের অন্যতম উল্লেখযোগ্য সুলতান ছিলেন, ইহা অনস্বীকার্য। মধ্যযুগের কোন সুলতানই তাঁহার ন্যায় সকলের যেমন কৌতূহল উদ্রেক করেন নাই, তেমনি কেহই পরস্পর-বিরোধী সমালোচনার পাত্র হন নাই। তিনি যেমন নিজ প্রজাবর্গকে ভুল বুঝিয়াছিলেন, তেমনি প্রজারাও তাঁহাকে ভুল বুঝিয়াছিল। তাঁহার চরিত্র সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে যত মতানৈক্য রহিয়াছে, অপর কোন সুলতানের চরিত্র সম্পর্কে এতটা অনৈক্য আছে কিনা সন্দেহ। স্টেন্‌লি লেন পুল (Stanley Lane-Poole) তাঁহাকে মধ্যযুগীয় ভারত-ইতিহাসের সর্বাপেক্ষা উল্লেখযোগ্য সুলতানদের অন্যতম বলিয়া অভিহিত করিয়াছেন। ঈশ্বরীপ্রসাদ (Ishwari Prasad)-এর মতে তিনি ছিলেন মধ্যযুগের শ্রেষ্ঠ সুলতান।* জিয়া-উদ্দিন বর্‌ণী তাঁহাকে প্রকৃতির এক অতি বিস্ময়কর সৃষ্টি বলিয়া বর্ণনা করিয়াছেন। আফ্রিকা হইতে আগত পর্যটক ইব্‌ন্‌ বতুতা মহম্মদ তুঘ্‌লকের রাজত্বকালে কয়েক বৎসর ভারতবর্ষে অতিবাহিত করিয়াছিলেন। তিনি তাঁহার ব্যক্তিগত পরিচয় হইতে মহম্মদ তুঘ্‌লকের চরিত্রের বর্ণনা করিতে গিয়া বলিয়াছিলেন যে, তিনি একাধারে দয়ার সাগর ও রক্তপিপাসু ছিলেন।† বস্তুত, মহম্মদ তুঘ্‌লকের চরিত্রে কতকগুলি পরস্পর-বিরোধী বৈশিষ্ট্যের এক অতি অদ্ভুত সংমিশ্রণ দেখা যায়।

**তাঁহার চরিত্র**

**দয়ার সাগর ও রক্ত-পিপাসু**

---

* "Muhammad Tughluq was unquestionably the ablest man among the crowned heads of the Middle Ages." Ishwari Prasad, *History of Medieval India*, p. 269.

†"This king is of all men the one who most loved to dispense gifts and to shed blood; his gateway is never free from a beggar whom he has relieved and a corpse which he has slain."—Vide, Lane-Poole, *Ibn Bututa*, p. 127.

মহম্মদ তুঘলক-এর চরিত্রে কতকগুলি অনন্যসাধারণ গুণ পরিলক্ষিত হয়। বিদ্যা, মানসিক উৎকর্ষ, আদর্শ ও প্রতিভার দিক দিয়া বিচার করিলে মধ্যযুগে ভারতীয় নৃপতিদের মধ্যে তাঁহাকেই শ্রেষ্ঠ বলিয়া স্বীকার করিতে হইবে। পরিকল্পনা প্রস্তুত করিতে তিনি আলা-উদ্দিন অপেক্ষাও দুঃসাহসী ছিলেন, আদর্শবাদের দিক দিয়া তিনি অস্ট্রিয়ার সম্রাট দ্বিতীয় যোসেফ্‌কেও হার মানাইয়াছিলেন। তাঁহার বহুমুখী প্রতিভা সমসাময়িকদের বিস্ময় সৃষ্টি করিয়াছিল।

**বিদ্যা, মানসিক উৎকর্ষ, আদর্শ ও প্রতিভার বিস্ময়কর সংমিশ্রণ**

মহম্মদ তুঘলক একাধারে দার্শনিক, বৈজ্ঞানিক, কবি ও গণিতশাস্ত্রবিদ্‌ ছিলেন। গ্রীক দর্শন, ধর্মশাস্ত্র, ভেষজ-বিজ্ঞান, তর্কশাস্ত্র, ভাষাতত্ত্ব, আরবী ও ফারসী ভাষায় তিনি পারদর্শিতা অর্জন করিয়াছিলেন। তাঁহার হস্তাক্ষর ছিল অতি চমৎকার। বিভিন্ন রোগের লক্ষণ সম্পর্কে জ্ঞানলাভের জন্য তিনি রোগীর শয্যাপার্শ্বে উপস্থিত থাকিতেন। দান-দক্ষিণায় তিনি ছিলেন মুক্তহস্ত। বহু লোক তাঁহার দয়া-দাক্ষিণ্যের উপর নির্ভরশীল ছিল। তিনি মৌলিক প্রতিভা ও কৃষ্টিসম্পন্ন ছিলেন। তাঁহার স্মৃতিশক্তি ছিল অত্যন্ত প্রখর এবং তাঁহার সংকল্প ছিল অচল ও অটল। তাঁহার ব্যক্তিগত জীবন ছিল পবিত্র ও নিষ্কলুষ। ব্যক্তি হিসাবে তিনি ছিলেন যেমন উদার তেমনি অনাড়ম্বর। সত্য ও ন্যায়ের প্রতি তাঁহার নিষ্ঠা ছিল অপরিসীম। তিনি ছিলেন অতি নিষ্ঠাবান মুসলমান।

**একাধারে দার্শনিক, বৈজ্ঞানিক ভাষা-তাত্ত্বিক, চিকিৎসা-শাস্ত্রবিদ্‌**

**ব্যক্তিগত জীবন পবিত্র ও নিষ্কলুষ**

এইরূপ বহুবিধ গুণের আধার হইয়াও মহম্মদ তুঘলক ইংলণ্ডের রাজা এথেলরেড্‌-দি-আনরেডি ( Ethelred the Unready or Redeless)-এর ন্যায় অপরের সৎপরামর্শ গ্রহণেও প্রস্তুত ছিলেন না। তাঁহার অনন্যসাধারণ প্রতিভা ও মানসিক উৎকর্ষ সব কিছুই তাঁহার বিচক্ষণতার অভাবে নিষ্ফল হইয়া গিয়াছিল।* নিজ খেয়ালের বশবর্তী হইয়া তিনি চলিয়াছিলেন, ফলে তাঁহার পরিকল্পনা মাত্রেই বিফলতায় পর্যবসিত হইয়াছিল এবং দেশের সর্বত্র অব্যবস্থার সৃষ্টি হইয়াছিল। তাঁহার প্রতিটি পরিকল্পনার ব্যর্থতা পরবর্তী পরিকল্পনার উপর এক অবাঞ্ছিত প্রভাব বিস্তার করিয়াছিল, এইভাবে

**বিচক্ষণতার অভাব**

* "Yet the whole of these splendid talents and accomplishments were given to him in vain; they were accompanied by a perversion of judgement which after-allowance for the intoxication of absolute power, leaves us in doubt whether he was not affected by some degree of insanity." Vide *Elphinstone : Oxford History of India*, p. 288.

শেষ পর্যন্ত সমগ্র পরিস্থিতি তাঁহার তিক্ততা ও বিদ্বেষপূর্ণ হইয়া গিয়াছিল।* ঐতিহাসিক এল্‌ফিনস্টোনের মতে মহম্মদ-বিন্‌-তুঘ্‌লকের অবিমৃশ্যকারিতা তাঁহার প্রতিভাকে সম্পূর্ণভাবে বিনাশ করিয়াছিল। স্বৈরাচারী শক্তির সহিত খেয়ালী মনোবৃত্তির সংমিশ্রণে মহম্মদ তুঘ্‌লকের কার্যাদি অব্যবস্থিতচিত্তের পরিচায়ক হইয়াছিল। দিল্লী হইতে রাজধানী দৌলতাবাদে স্থানান্তরিত করা, খোরাসান ও কারজল (ফেরিস্তার মতে চীন) বিজয়ের পরিকল্পনা, তামার নোটের প্রচলন, দোয়াব অঞ্চলের কৃষকদের উপর অত্যধিক করভার স্থাপন প্রভৃতি তাঁহার বিকৃতমস্তিষ্কের পরিচায়ক বলিয়া অনেকে মনে করেন। ইতিহাসে তিনি ডন্‌ কুইকজোট (Don Quixote)-এর ন্যায় খামখেয়ালী রাজা বলিয়াই পরিচিত। তাঁহার চরিত্রে স্বভাবতই কতকগুলি পরস্পর-বিরোধী গুণের এক অদ্ভুত এবং অভূতপূর্ব সংমিশ্রণ পরিলক্ষিত হয় (*He was a mixture of opposities*)।

অব্যবস্থিতচিত্ততার পরিচয়

কিন্তু ঐতিহাসিক ঈশ্বরীপ্রসাদ বলেন যে, আপাতদৃষ্টিতে মহম্মদ তুঘ্‌লককে পরস্পর-বিরোধী বৈশিষ্ট্যের প্রতীক বলিয়া মনে হইলেও বস্তুত তিনি সেরূপ ছিলেন না। মহম্মদ তুঘ্‌লক স্বভাবতই অব্যবস্থিতচিত্ত বা রক্তপিপাসু ছিলেন, এমন নহে। মধ্যযুগীয় স্বৈরাচারী একক অধিনায়কদের মত কোন কোন পরিস্থিতিতে ক্রোধের বশবর্তী হইয়া তিনি বর্বরোচিত শাস্তি হয়ত দিয়া থাকিবেন, কিন্তু ইহা তাঁহার চরিত্রের বৈশিষ্ট্য হিসাবে বর্ণনা করা অনুচিত হইবে বলিয়া ঈশ্বরীপ্রসাদ মনে করেন। নর-হত্যায় তাঁহার আনন্দ ছিল, এই কথা সমসাময়িক ইতিহাস আলোচনা করিলে সত্য বলিয়া প্রমাণিত হয় না। তাঁহার কার্যাদির মধ্যে যেটুকু অব্যবস্থিতচিত্ততা লক্ষ্য করা যায়, তাহা তাঁহার মস্তিষ্কের অসুস্থতাজনিত মনে করা ভুল হইবে। তাঁহার ম ' ত্রুটি ছিল এই যে, তিনি বাস্তব জগতের সহিত সামঞ্জস্য রাখিয়া তাঁহার সংস্কারকার্যাদি সম্পন্ন করেন নাই। বস্তুতপক্ষে, তাঁহার কার্যকলাপের পশ্চাতে সুচিন্তিত দূরদৃষ্টিসম্পন্ন রাজনীতির পরিচয় পাওয়া যায়। বিফলতাকে সহজ মনে গ্রহণ করিবার মত মানসিক বল তাঁহার ছিল না, সংস্কারকার্যে প্রয়োজনীয় ধৈর্যও তিনি প্রদর্শন করেন নাই। এই সকল কারণে তাঁহার কার্যাদি বিফলতায় পর্যবসিত হইয়াছিল। "মহম্মদ-বিন্‌-তুঘ্‌লক সম্পর্কে মূল কথা হইল যে, তিনি সহজেই ধৈর্যের সীমা লঙ্ঘন করিতেন। তাঁহার আদর্শবাদী সংস্কার যখন জনসাধারণ আশানুরূপ আগ্রহ সহকারে গ্রহণ করিল না, তখন ক্রোধের বশবর্তী হইয়া তিনি বহু অযৌক্তিক কার্যাদি করিয়াছেন।"

ঈশ্বরীপ্রসাদের মতবাদ

তাঁহার চরিত্র, তাঁহার অসাফল্যের জন্য দায়ী

* "Each project left its ominous trail on the other till at last the whole atmosphere became surcharged with bitterness and hostility." *A Comprehensive History of India*, vol. v, p. 484, Habib and Nizami.

তাঁহার আমলে সুলতানি সাম্রাজ্য বিস্তৃতির চরমে পৌঁছিয়াছিল। কিন্তু তদানীন্তন




দিল্লীর সুলতানী সাম্রাজ্যের ন্যায় বিশাল সাম্রাজ্যের সুলতানের পক্ষে বাস্তব জগতের সহিত সামঞ্জস্য না রাখিয়া চলা বা সংস্কার-কার্যে প্রয়োজনীয় ধৈর্য অবলম্বন না করা

বা ক্রোধের বশবর্তী হইয়া নৃশংসতার আশ্রয় গ্রহণ করা কোনভাবেই সমর্থনযোগ্য নহে, একথা স্বীকার করিতেই হইবে।*

**তাঁহার কার্যাদি ( His Work ) : গুরসাস্পের বিদ্রোহ দমন ( ১৩২৬-২৭ ) :** মহম্মদ বিন্ তুঘ্‌লকের রাজত্বকালের সর্বপ্রথম সমস্যাগুলির অন্যতম ছিল তাঁহার ভাগিনেয় বাহা-উদ্দিন গুরসাস্প্-এর বিদ্রোহ। গুরসাস্প ছিলেন দাক্ষিণাত্যের গুলবর্গার নিকটবর্তী সাগর নামক স্থানের জায়গিরদার। তিনি প্রচুর পরিমাণ ধনদৌলত সঞ্চয় করিয়া স্বভাবতই স্বাধীন হইয়া যাইবার চেষ্টায় সুলতানের অনুগত যে সকল অভিজাত তাঁহার অঞ্চলে ছিলেন তাহাদের অনেককে নিজ-পক্ষে টানিতে সক্ষম হইলেন। যাহারা তাঁহার পক্ষ গ্রহণ করিতে রাজী হইল না তাহাদিগকে তিনি আক্রমণ করিয়া বসিলে সুলতানি সেনাবাহিনী গুরসাস্পের বিরুদ্ধে অগ্রসর হইল। আত্মরক্ষা করা সম্ভব নহে বিবেচনা করিয়া গুরসাস্প কাম্পিলি নামক স্থানের হিন্দু-রাজার আশ্রয় গ্রহণ করিলেন। ফেরিস্তার মতে কাম্পিলি রাজ্যের রাজা কাম্পিলিদেব এবং গুরসাস্প-এর মধ্যে মিত্রতার সম্পর্ক ছিল। যাহা হউক, গুরসাস্পকে আশ্রয় দিবার অপরাধে সুলতান মহম্মদ তুঘ্‌লক এক শক্তিশালী সেনা-বাহিনী কাম্পিলি রাজ্যের বিরুদ্ধে প্রেরণ করিলেন। বীরের ন্যায় দেশরক্ষার্থে যুদ্ধ করিয়া কাম্পিলিদেব এক মাসকাল সুলতানি সৈন্যের বিরুদ্ধে যুঝিয়া প্রাণ দিলেন। রাজপরিবারের, মন্ত্রীদের এবং অভিজাতবর্গের স্ত্রীলোকেরা জৌহর ব্রত পালন করিয়া জ্বলন্ত চিতায় আত্মাহুতি দিলেন; কাম্পিলি রাজ্য সুলতানের সাম্রাজ্যভুক্ত হইল। ফলে দিল্লী সুলতানি সাম্রাজ্য দাক্ষিণাত্যের শেষ সীমা পর্যন্ত বিস্তৃত হইল।

**সুলতানের ভাগিনেয় গুরসাস্পের বিদ্রোহ**

**কাম্পিলি রাজ্য জয়**

গুরসাস্প সুলতানি সৈন্যের হস্তে ধরা পড়িলে, তাঁহাকে সুলতানের সম্মুখে আনা হইল। সুলতানের আদেশে তাঁহাকে হত্যা করিয়া তাঁহার দেহের মাংস রন্ধন করিয়া তাঁহার পরিবার পরিজনের নিকট প্রেরণ করা হইয়াছিল।†

**সুলতানের নৃশংসতা**

**দোয়াব অঞ্চলে করবৃদ্ধি :** সিংহাসন আরোহণের পর মহম্মদ তুঘ্‌লকের সর্বপ্রথম প্রশাসনিক পদক্ষেপ ছিল দোয়াব অঞ্চলের কৃষকদের করভার বৃদ্ধি করা। বরণীর মতে সুলতান করের মাত্রা দশ হইতে বিশ গুণ পর্যন্ত বাড়াইয়া দিয়াছিলেন। তদুপরি রাজস্ব কর্মচারীরা আবওয়াব নামে অতিরিক্ত করও আদায় করিত। ফেরিস্তার মতে সুলতান রাজস্ব তিন হইতে চারগুণ বাড়াইয়াছিলেন। যাহা

* Vide, *The Delhi Sultan..te :* Bharatiya Vidyabhavan Publications. p. 85.

† Vide, *The Delhi Sultanate,* Bharatiya Vidyabhaban p. 63-64.

হউক, ইহার ফলে দোয়াব অঞ্চলের কৃষকদের দুর্দশার অন্ত রহিল না। দোয়াব অঞ্চলের সর্বত্র দুর্ভিক্ষ দেখা দিল। কৃষকগণ কর দিতে না পারায় তাহাদের উপর যথেচ্ছ অত্যাচার অনুষ্ঠিত হইল। বদাউনীর মতে এই করভার বৃদ্ধির মূল কারণ ছিল দোয়াব অঞ্চলের বিত্তশালী কৃষকদের বিদ্রোহী মনোভাব দমন করা এবং আনুষঙ্গিকভাবে রাজকোষ অর্থ দ্বারা পূর্ণ করিয়া তোলা।* ওলস্‌লী হেইগ বদাউনীর মত সমর্থন করেন। গার্ডনার ব্রাউনের মতে জিয়া-উদ্দিন বরণীর বর্ণনায় দোয়াব অঞ্চলের কৃষকদের উপর অত্যাচারের যে বীভৎস রূপ ফুটিয়া উঠিয়াছে, তাহা কতকটা অতিরঞ্জনের ফল।

**দোয়াব অঞ্চলে কর-বৃদ্ধি ঃ কৃষকদের দুর্দশা**

হাজি-উদ্‌-দবির উল্লেখ করিয়াছেন যে, দোয়াব অঞ্চলের কৃষকদের বিদ্রোহ-ই ছিল তাহাদের উপর অত্যাচারের পশ্চাতে প্রধান যুক্তি। হাজি-উদ্‌-দবিরের এই মত ডক্টর হুসেন সমর্থন করেন। ডক্টর আর. সি. মজুমদারের মতে অভাবনীয় উচ্চহারে কর আদায় এবং কর আদায়কারীদের জুলুমের ফলেই বিদ্রোহ দেখা দিয়াছিল। বস্তুত, সেই সময়ে অনাবৃষ্টির ফলে যে দুর্ভিক্ষ দেখা দিয়াছিল, তাহাই ছিল কৃষকদের দুর্দশার অন্যতম প্রধান কারণ। যাহা হউক, সুলতান যখন প্রকৃত অবস্থা বুঝিতে পারিলেন, তখন মুক্ত হস্তে অর্থ সাহায্য করিয়া সেখানকার প্রজাবর্গকে রক্ষার চেষ্টা করিলেন। অপর মতানুসারে ১৩৩৩ খ্রীষ্টাব্দে অনাবৃষ্টির ফলে দুর্ভিক্ষ দেখা দিলে সুলতান দোয়াব অঞ্চলের কৃষকদের নিকট হইতে যাবতীয় শস্য দখল করিয়া লইয়াছিলেন। ফলে দোয়াব অঞ্চলে খাদ্যাভাব এক চরম পর্যায়ে পৌঁছিলে নবাব দীর্ঘ ছয় মাস ধরিয়া বিনামূল্যে খাদ্য বিতরণ করিয়াছিলেন।† রাজকোষের অর্থাভাব, দোয়াব অঞ্চলের প্রজাবর্গের বিদ্রোহাত্মক মনোভাব ও তাহাদের অর্থবল সুলতানের করবৃদ্ধির পশ্চাতে মূল যুক্তি ছিল। এই করবৃদ্ধির ফলে প্রকাশ্য বিদ্রোহ দেখা দিয়াছিল এবং উহা দমন করিতে গিয়া অকথ্য অত্যাচার অনুষ্ঠিত হইয়াছিল, একথা অনস্বীকার্য।‡

**দেবগিরিতে রাজধানী স্থানান্তরিতকরণ ঃ** ১৩২৬-২৭ খ্রীষ্টাব্দে মহম্মদ তুঘ্‌লক দিল্লী হইতে রাজধানী দেবগিরিতে স্থানান্তরিত করিবার আদেশ দিলেন। দেবগিরির নূতন নামকরণ হইল দৌলতাবাদ। বরণীর মতে সাম্রাজ্যের বিস্তৃতির দিক হইতে বিচার করিলে দেবগিরি সর্বাধিক কেন্দ্রীয় স্থান (central position) ছিল, কারণ সাম্রাজ্যের বিভিন্ন অংশ হইতে ইহা সমদূরবর্তী ছিল। মোঙ্গল আক্রমণ হইতে নিরাপত্তার দিক দিয়া

---

* Badauni's view has been accepted by Wolsley Haig, *Ibid*, p. 61.

† "The failure of monsoon in 1333, left the Sultan no alternative but to seize the grain of the Doab peasants and when Ibn Batuta reached Delhi in March, 1334 he found the citizens being given rations for the next six months." *The Delhi Sultanat*, Habib and Nizami, pp. 48-49.

‡ *Ibid*, pp. 64-65.

বিচার করিলে তথা ভৌগোলিক বিচারে বরণীর এই উক্তি সত্য নহে। কারণ দিল্লী, লক্ষ্মণাবতী, সোনারগাঁও, কাম্পিলি, গুজরাট এই সকল স্থান হইতে দেবগিরির দূরত্ব সমান নহে। তবে দিল্লী অপেক্ষা দেবগিরি রাজধানীর পক্ষে অধিকতর উপযোগী ছিল সন্দেহ নাই, কারণ মোঙ্গলগণ উত্তর-পশ্চিম সীমান্ত দেশ হইতে ভারতবর্ষে প্রবেশ করিয়াই অনায়াসে দিল্লীর নিকটবর্তী হইতে পারিত। কিন্তু দূরবর্তী দেবগিরি ছিল এ-বিষয়ে অধিকতর নিরাপদ। গার্ডনার ব্রাউনের মতে মহম্মদ্‌-বিন্‌-তুঘ্‌লকের সিংহাসনারোহণের সময় সুলতানী সাম্রাজ্যের কেন্দ্রস্থল উত্তর-ভারত হইতে দক্ষিণ-ভারতে স্থানান্তরিত হইয়াছিল। মোঙ্গল আক্রমণে বিধ্বস্ত পাঞ্জাব তখন রাজনৈতিক গুরুত্ব হারাইয়াছিল। এদিক দিয়া দৌলতাবাদ ছিল সাম্রাজ্যের রাজধানীর পক্ষে শ্রেষ্ঠ স্থান। ডক্টর হুসেন-এর মতে মহম্মদ-বিন্‌-তুঘ্‌লক দেবগিরিকে ইসলামীয় কৃষ্টির কেন্দ্র হিসাবে গড়িয়া তুলিতে চাহিয়াছেন।* কিন্তু কেবলমাত্র সরকারী দপ্তর স্থানান্তরিত করিলেই যে রাজধানী আপনা-আপনিই স্থানান্তরিত হইত মহম্মদ তুঘ্‌লক তাহা বুঝিতে পারেন নাই। তিনি দিল্লীর যাবতীয় লোককে দৌলতাবাদে যাইতে আদেশ দিয়া দিল্লীবাসীদের যেমন অশেষ দুর্দশাগ্রস্ত করিয়াছিলেন, তেমনই রাজধানী স্থানান্তরিত করিবার পরিকল্পনার ব্যর্থতাও ডাকিয়া আনিয়াছিলেন। রাজধানী স্থানান্তরিত করিতে গিয়া দিল্লীবাসীদের কিরূপ দুর্দশাগ্রস্ত করা হইয়াছিল, তাহা বরণী, ইবন্‌ বতুতা ও ইসামির রচনায় পাওয়া যায়। কিছুকাল পরেই তিনি সকলকে দিল্লী প্রত্যাবর্তনের আদেশ দিয়া তাহাদের সম্পূর্ণ সর্বনাশ সাধন করিয়াছিলেন। ঐতিহাসিক ইসামির মতে দেবগিরি হইতে লোকদের ফিরিয়া আসিবার আদেশ দিবার পশ্চাতে মূল যুক্তি ছিল জনমানবহীন দিল্লীকে পুনরায় জনাকীর্ণ করিয়া তোলা। কিন্তু বরণী সুস্পষ্টভাবে উল্লেখ করিয়াছেন যে, দেবগিরিতে প্লেগ মহামারীরূপে দেখা দিলে মহম্মদ তুঘ্‌লক সকলকে দিল্লী ফিরিয়া যাইবার আদেশ দিয়াছিলেন।†

দৌলতাবাদে রাজধানী স্থানান্তর

**দৌলতাবাদে রাজধানী স্থাপনের পরিকল্পনা সম্পর্কে আলোচনা (Discussion on the Plan to shift the Capital to Daulatabad)ঃ** সুলতান মহম্মদ বিন্‌ তুঘ্‌লকের দেবগিরিতে রাজধানী স্থানান্তরিত করিবার পশ্চাতে কি যুক্তি ছিল, উহার পদ্ধতি-ই বা কিরূপ ছিল এবং ফলাফল কি হইয়াছিল, এই সকল বিষয় লইয়া তীব্র মতদ্বৈধ রহিয়াছে।

ইবন বতুতার মতে দিল্লীবাসীর প্রতি বিদ্বেষবশত মহম্মদ তুঘ্‌লক তাহাদিগকে দৌলতাবাদ বা দেবগিরিতে যাইতে বাধ্য করিয়াছিলেন। কারণ তাহারা অশোভন এবং অমর্যাদাসূচক বক্তব্য লিখিয়া সুলতানের সভাকক্ষে নিক্ষেপ করিয়াছিল। অধ্যাপক হাবিব এবং নিজামী উল্লেখ করিয়াছেন,

ইবন্‌ বতুতার মত

* *Ibid*, p. 68.

† *The Delhi Sultanat*, Habib and Nizami, p. 492.

এই ধরনের লেখা চিঠিপত্রাদি যদি সত্যিই সুলতানের সভাকক্ষে নিক্ষিপ্ত হইয়া থাকে, তাহা দেবগিরি যাইবার ফলে যে দুঃখ-কষ্ট লোকে ভোগ করিয়াছিল তাহার প্রতিবাদস্বরূপ হইতে পারে। দেবগিরি প্রেরণের কারণ হিসাবে ইহা গ্রহণ করা যুক্তিযুক্ত নহে। ঐতিহাসিক ইসামির মতেও সুলতান দিল্লীবাসীর ক্ষমতা নাশ করিবার জন্য তাহাদিগকে দেবগিরি প্রেরণ করিয়াছিলেন। ফেরিস্তার বিবরণ হইতে জানা যায় যে, সুলতানের সভাসদ্‌গণ উজ্জয়িনীতে নূতন রাজধানী স্থাপনের পরামর্শ দিয়াছিলেন।

**ইসামি, ফেরিস্তা প্রভৃতির মত**

কিন্তু অধ্যাপক হাবিব ও নিজামী মনে করেন যে, মহম্মদ তুঘ্‌লক দাক্ষিণাত্যে সাম্রাজ্যের বিস্তৃতির কথা স্মরণ রাখিয়া দেবগিরিতে নূতন রাজধানী স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করেন। গুরসাস্পের বিদ্রোহ এবং কাম্পিলি রাজ্য পর্যন্ত সাম্রাজ্য প্রসারিত হইবার ফলে এই সিদ্ধান্ত সুযৌক্তিক মনে হয়।

**অধ্যাপক হাবিব ও নিজামীর মত**

অধ্যাপক মহম্মদ হাবিব এবং ঐতিহাসিক গার্ডনার ব্রাউন মহম্মদ তুঘ্‌লকের দেবগিরিতে রাজধানী স্থানান্তরিত করাকে কোন খামখেয়ালী বা নূতনত্বের চমক হিসাবে গৃহীত অদূরদর্শী পদক্ষেপ বলিয়া মনে করেন না। অধ্যাপক হাবিবের মতে মহম্মদ তুঘ্‌লক দাক্ষিণাত্যের রাজনৈতিক পরিস্থিতি সম্পর্কে সুস্পষ্ট ধারণা রাখিতেন। তিনি দেখিয়াছিলেন যে, দেবগিরির পূর্ব, পশ্চিম এবং দক্ষিণে বহু স্থানীয় হিন্দু রাজগণ ছিলেন, যাহাদের রাজনৈতিক মর্যাদা দেবগিরি মুসলমান হস্তে চলিয়া যাইবার ফলে ধ্বংসপ্রাপ্ত হইয়াছিল বটে কিন্তু তাহাদের ক্ষমতা হ্রাস পায় নাই। ইহা ভিন্ন, গুজরাট, রাজপুতানা, মালব প্রভৃতি অঞ্চলে মুসলমান জনসংখ্যা খুবই কম ছিল। এদিকে বরঙ্গল যদিও সুলতানী সাম্রাজ্যাধীন হইয়াছিল তথাপি সুলতানি শাসন সেইখানে সুদৃঢ় ও শক্তিশালী হইয়া উঠে নাই। এই সকল যুক্তিতে মহম্মদ তুঘ্‌লক দক্ষিণ ভারতে একটি মুসলমান প্রশাসনিক এবং সাংস্কৃতিক কেন্দ্র স্থাপন করিতে বদ্ধপরিকর হইয়াছিলেন। দেবগিরি সেইদিক হইতে উপযুক্ত স্থান, সেই কথা আমীর খুসরুর রচনায় দেবগিরিকে অন্যতম শ্রেষ্ঠ শহর হিসাবে বর্ণনার মধ্যে মহম্মদ তুঘ্‌লক লক্ষ্য করিয়াছিলেন।

**অধ্যাপক হাবিব ও গার্ডনার ব্রাউন-এর অভিমত**

ইয়াহিয়া শিরহিন্দি হইতে জানা যায় যে, সুলতান দিল্লীবাসীর দৌলতাবাদ স্থানান্তরিত করিবার সুবিধার্থে প্রতি দুই মাইল অন্তর একটি করিয়া বিশ্রামাগার নির্মাণ করাইয়াছিলেন। প্রথমেই সুলতানের মাতা, পরিবার, পরিজন, আমীর, মালিক-হাতী, ঘোড়া, ধনদৌলত, দৌলতাবাদে প্রেরণ করা হইল। সুলতান দিল্লীবাসীর বাড়ীঘর সব কিছুর ন্যায্য মূল্য দৌলতাবাদ রওয়ানা হইবার পূর্বেই মিটাইয়া দিলেন। ইহা ভিন্ন, রওয়ানা হইবার পূর্বে এবং দৌলতাবাদ পৌঁছিলে পর তাহাদিগকে অর্থ সাহায্য দিলেন (বরণী)। ইসামির বর্ণনায় পাওয়া যায় যে, সুলতান ছয়টি

**দৌলতাবাদে লোক স্থানান্তরিত করিবার পদ্ধতি**

'ক্যারাভান' করিয়া যে-সকল লোককে বলপূর্বক দৌলতাবাদ প্রেরণ করিতে হইয়াছিল তাহাদিগকে পাঠান হইল।*

শেখ মুবারক যিনি সেই সময়ে দেবগিরি অর্থাৎ দৌলতাবাদে কিছুকাল বাস করিয়াছিলেন তাঁহার বর্ণনা হইতে জানা যায় যে, "সাম্রাজ্যের রাজধানী হইল দিল্লী, ইহার পরই স্থান হইল 'কুববাতুল ইসলাম' (Qubbatul Islam) যাহার নাম দেবগিরি"। দৌলতাবাদে সুলতান সৈনিক, সাধারণ লোক, উজির, সচিব, বিচারক, বিদ্বান ব্যক্তি প্রভৃতি বিভিন্ন পর্যায়ের মানুষের জন্য শহরের বিভিন্ন অংশে বাসস্থান নির্মাণের ব্যবস্থা করিয়াছিলেন। বাজার, জনসাধারণের স্নানাগার, মসজিদ, সব কিছুর ব্যবস্থা শহরে ছিল। শহরটি একটি স্বয়ং-সম্পূর্ণ শহর ছিল।

**শেখ মুবারক কর্তৃক দৌলতাবাদ শহরের বর্ণনা**

সমসাময়িক ঐতিহাসিকদের রচনায় দিল্লীর অধিবাসী সকলকেই দৌলতাবাদে স্থানান্তরিত করা হইয়াছিল বলিয়া উল্লিখিত আছে। কিন্তু ইহা অধ্যাপক হাবিব ও নিজামী নির্ভুল বলিয়া মনে করেন না। বস্তুত সমাজের ঊর্ধ্বতন শ্রেণীর লোকেরা যেমন, শেখ, আমীর, উলামা, অভিজাতবর্গ ও পদস্থ কর্মচারিবর্গ দৌলতাবাদে স্থানান্তরিত হইয়াছিলেন। হিন্দুদের মধ্যেও অধিকাংশই যে দিল্লীতে রহিয়া গিয়াছিল তাহা ১৩২৭ এবং ১৩২৮ খ্রীষ্টাব্দের সংস্কৃত লিপি হইতে জানা যায়। বরণীর বর্ণনায়ও উল্লিখিত আছে যে, দৌলতাবাদে প্রেরণের ফলে সমাজের উচ্চ শ্রেণীই সর্বাধিক ক্ষতিগ্রস্ত হইয়াছিল। অবশ্য বরণী ও ইসামি উভয়েই দিল্লীর অধিবাসী সকলকেই দৌলতাবাদে প্রেরণের উল্লেখ করিয়াছেন।

**দিল্লী অধিবাসী সকলকেই দৌলতাবাদে প্রেরণ করা হয় নাই**

দীর্ঘ একশত ষাট বৎসর ধরিয়া দিল্লী সুলতানি শাসনের এবং সংস্কৃতির কেন্দ্রস্থল হিসাবে পরিচিত ছিল। সেই কেন্দ্রস্থল হইতে দৌলতাবাদে স্বেচ্ছায় যাইতে কেহই প্রস্তুত ছিল না, বলা বাহুল্য। সুতরাং চাপে পড়িয়া দৌলতাবাদে যাইবার এবং উহার আনুষঙ্গিক অসুবিধা ভোগের আশঙ্কায় ভীতির ফলে কতক লোক স্বভাবতই বিরোধিতা করিয়াছিল, বলা বাহুল্য। মহম্মদ বিন্-তুঘ্‌লক ছিলেন স্বৈরাচারী শাসক। তিনি তাঁহার আদেশ কেহ অমান্য করিলে তাহা সহ্য করিবার পাত্র ছিলেন না। সুতরাং যাহারা, বিশেষভাবে ধর্মকর্মে নিযুক্ত ছিলেন, তাহাদিগকে বলপূর্বক দৌলতাবাদ প্রেরণের আদেশ দিয়াছিলেন। "রাত্রে প্রাসাদের ছাদে উঠিয়া যখন দিল্লী শহরে কোন আলো বা ধূয়া দেখিতে পাইলেন না তখন তিনি বলিলেন, এখন

**দিল্লী একশত ষাট বৎসরের প্রশাসনিক ও সাংস্কৃতিক কেন্দ্র**

* "According to Isami six *Caravans* were formed of the people who were forced to migrate to Daulatabad", *A Comprehensive History of India*, vol. v, p. 510, Habib and Nizami.

আমার আত্মার তৃপ্তি হইয়াছে।” (ইবন্ বতুতা)। ইবন্ বতুতা ও ইসামির মহম্মদ তুঘ্‌লক কর্তৃক তাঁহার আদেশ অমান্যকারীদের উপর নৃশংসতার কাহিনী অতিরঞ্জিত এ-বিষয়ে আধুনিক ঐতিহাসিক মাত্রেই একমত। দিল্লী হইতে দৌলতাবাদ যাইবার সময় ছিল গ্রীষ্মকাল। স্বভাবতই পথ চলিবার কষ্টের সীমা ছিল না। ফলে, অনেকে পথিমধ্যে প্রাণ হারাইয়াছিল। ইসামির মতে দিল্লীর মাত্র এক-দশমাংশ লোক শেষ পর্যন্ত দৌলতাবাদে পৌঁছিয়াছিল। কিন্তু তিনিও স্বীকার করিয়াছেন যে, যাহারা পৌঁছিয়াছিল তাহারা পরে দাক্ষিণাত্যের গৌরবের কারণ হইয়াছিল। দিল্লীতে যাহারা দুর্দশাগ্রস্ত ছিল তাহারা দৌলতাবাদে যাহাতে সচ্ছলভাবে বাস করিতে পারে সেই ব্যবস্থা করা হইয়াছিল। আমাদের স্মরণ রাখা প্রয়োজন ইসামি ছিলেন মহম্মদ তুঘ্‌লকের কঠোর সমালোচক এবং তাঁহার উক্তিতে অতিরঞ্জন থাকিবে ইহাতে আশ্চর্য হইবার কিছু নাই।

সুলতানের আদেশ অমান্যকারীদের উপর অত্যাচার

ইসামির বিবরণে অতিশয় উক্তি

দৌলতাবাদে দিল্লীর জনসাধারণকে স্থানান্তরিত করিবার অবশ্যম্ভাবী ফল ছিল সুলতানের প্রতি ব্যাপক অসন্তোষ ও বিদ্বেষ। দীর্ঘকাল ধরিয়া সুলতানের বিরুদ্ধে অনাস্থা, ঘৃণা ও তীব্র বিরোধিতা ভুক্তভোগীদের মন হইতে দূরীভূত হয় নাই। কিন্তু দৌলতাবাদ পরিকল্পনা কার্যকরী করিবার কতকগুলি সুফলও ছিল। প্রথমত, ইহার ফলে উত্তর-ভারত ও দক্ষিণ-ভারতের মধ্যে সুলতানি যুগে যে প্রভেদের প্রাচীর ছিল তাহা দূর হইবার অনকূল পরিস্থিতির সৃষ্টি হইয়াছিল। দ্বিতীয়ত, দিল্লী সুলতানির প্রশাসনিক ক্ষমতা এবং সাংস্কৃতিক প্রভাব ইহার ফলে দাক্ষিণাত্যে প্রসারিত হইবার সুযোগ ঘটিয়াছিল। তৃতীয়ত, বরণীর বর্ণনায় আছে যে, দৌলতাবাদের চতুঃপার্শ্বে দিল্লীর মুসলমানদের কবরের ব্যূহ রচিত হইয়াছিল। এই কবরের মধ্য দিয়াই উত্তর-ভারতের মুসলমানদের অন্তর আত্মা দক্ষিণ-ভারতের সহিত যোগসূত্র স্থাপনের সুযোগ লাভ করিয়াছিল। সর্বশেষ দৌলতাবাদে দিল্লী হইতে জনসাধারণ স্থায়িভাবে বসবাস করিতে গিয়াছিল বলিয়াই, ভবিষ্যতে বহমনী রাজ্যের উদ্ভব সম্ভব হইয়াছিল।

কুফল

সুফল

দৌলতাবাদে দিল্লীর জনসাধারণ চলিয়া যাইবার পর মহম্মদ তুঘ্‌লক দেশের বিভিন্নাংশ হইতে জ্ঞানীগুণী ব্যক্তিদের আমন্ত্রণ করিয়া দিল্লী লইয়া আসিয়াছিলেন এবং ১৩৩৪ খ্রীষ্টাব্দে ইবন্ বতুতা যখন দিল্লীতে পৌঁছেন তখন বহুসংখ্যক বিদ্বান ব্যক্তি, ধর্মজ্ঞানী, সাহিত্যিককে দিল্লীতে বসবাস করিতে তিনি দেখিয়াছিলেন। দিল্লীর জনসাধারণ সকলে চলিয়া গেলে দিল্লী স্বাভাবিকভাবেই যে শ্মশানের আকার ধারণ করিত সেই চিহ্ন তিনি দেখিতে পান নাই। ১৩৩৫-৩৭ খ্রীষ্টাব্দ—এই দুই বৎসর মহম্মদ তুঘ্‌লক দৌলতাবাদ হইতে দিল্লীতে লোকজনকে ফিরিয়া আসিবার অনুমতি দিয়াছিলেন।

দিল্লী পূর্ববৎ প্রশাসনিক ও সাংস্কৃতিক কেন্দ্র হিসাবে প্রতিষ্ঠিত

**মোঙ্গল আক্রমণ (Mongal Invasion)ঃ** ইসামির বিবরণে মোঙ্গল নেতা আলা-উদ্দিন তরমাশিরীণ খাঁর ভারত আক্রমণের বিশদ বর্ণনা পাওয়া যায়। ১৩২৭-২৮ খ্রীষ্টাব্দে তরমাশিরীণ খাঁর নেতৃত্বে মোঙ্গলগণ ভারত আক্রমণ করে এবং সমগ্র পাঞ্জাব বিধ্বস্ত করিয়া দিল্লীর উপকণ্ঠে উপস্থিত হয়। মহম্মদ-বিন্-তুঘ্‌লকের আমলে উত্তর-পশ্চিম সীমান্ত সংরক্ষণের দুর্বলতার সুযোগেই এরূপ ঘটিয়াছিল, সন্দেহ নাই। ফেরিস্তার বর্ণনা হইতে জানা যায় যে, সুলতান প্রভূত পরিমাণ ধনরত্ন উৎকোচ দান করিয়া তরমাশিরীণ খাঁকে নিরস্ত করিয়াছিলেন। বদাউনী, এহিয়া-বিন্-আহ্‌ম্মদ প্রভৃতি ঐতিহাসিকের মতে মহম্মদ-বিন্-তুঘ্‌লক য়ুসুফ বুগ্‌রাকে দশ হাজার সৈন্য সহ তরমাশিরীণ খাঁর বিরুদ্ধে প্রেরণ করেন। মোঙ্গল সেনাদের যুদ্ধ বাজনার শব্দে দিল্লীর সেনাবাহিনী কতকটা হতচকিত হইলেও শেষ পর্যন্ত তরমাশিরীণ খাঁ তাহাদের হস্তে পরাজিত হন। তরমাশিরীণ খাঁ যুদ্ধে পরাজিত হইয়া ভারতবর্ষ ত্যাগ করিতে বাধ্য হইয়াছিলেন। কিন্তু মোঙ্গলগণ যে দিল্লী পর্যন্ত সমগ্র অঞ্চল অবাধে লুণ্ঠন করিয়াছিল তাহা 'তবকৎ-ই-মুবারকশাহী' গ্রন্থে উল্লিখিত আছে। ফেরিস্তা অবশ্য সম্পূর্ণ ভিন্ন মত পোষণ করেন। তাঁহার মতে তরমাশিরীণ খাঁ মুলতান প্রভৃতি অঞ্চল জয় করিয়া দিল্লীর উপকণ্ঠে উপস্থিত হইলে মহম্মদ তুঘ্‌লক তাঁহাকে এক বিশাল পরিমাণ অর্থ উৎকোচ দিয়া নিরস্ত করেন। ঈশ্বরীপ্রসাদ ফেরিস্তার অভিমত-ই সমর্থন করেন। কিন্তু ওল্‌সলী হেইগ মোঙ্গল আক্রমণের কথা গ্রহণ করিলেও সুলতান মহম্মদ তুঘ্‌লক কর্তৃক তরমাশিরীণ খাঁকে উৎকোচ দিবার ঘটনা অবিশ্বাস্য বলিয়া মনে করেন। ডক্টর হুসেনের মতে মহম্মদ তুঘ্‌লক তরমাশিরীণ খাঁ আমীর কোবানের হস্তে পরাজিত হইয়া একদল সৈন্য সহ পলাইয়া পাঞ্জাব আসেন এবং সেইখান হইতে দিল্লী আসিলে মহম্মদ তুঘ্‌লক তাহাকে পাঁচ হাজার দিনার সাহায্য হিসাবে দান করেন। এই মতবাদ অবশ্য আধুনিক ঐতিহাসিকগণ যুক্তিগ্রাহ্য মনে করেন না। তরমাশিরীণ খাঁ পাঞ্জাব হইতে দিল্লী পর্যন্ত অঞ্চল লুণ্ঠন করিয়াছিলেন। কিন্তু শেষ পর্যন্ত মহম্মদ তুঘ্‌লকের হস্তে তাঁহার পরাজয় ঘটিয়াছিল, ইহাই আধুনিক ঐতিহাসিকগণ মনে করিয়া থাকেন। যাহা হউক, মোঙ্গল আক্রমণ মহম্মদের সীমান্ত-নীতির দুর্বলতার পরিচায়ক ছিল, ইহা বলা যাইতে পারে।

**মোঙ্গল আক্রমণ তরমাশিরীণ খাঁর পরাজয়**

**খুরাসান ও ইরাক বিজয়ের পরিকল্পনাঃ** মহম্মদ বিন্ তুঘ্‌লক যখন সিংহাসনে আরোহণ করেন সেই সময়ে মধ্য-এশিয়ার রাজনৈতিক পরিস্থিতি অত্যন্ত অব্যবস্থিত হইয়া পড়িয়াছে। ইল্ খাঁর বংশ দুর্বল হইয়া পড়িয়াছে। তৈমুরের উত্থান তখনও ঘটে নাই। স্বভাবতই মধ্য এশিয়ায় এক রাজনৈতিক শূন্যতা বিরাজ করিতেছিল। মহম্মদ তুঘ্‌লকের সাম্রাজ্যবাদী স্পৃহা স্বভাবতই সেই শূন্য স্থলে নিজ অধিকার স্থাপনে তাঁহাকে উদ্বুদ্ধ করিয়া তুলিল।

তিনি আলেকজাণ্ডারের ন্যায় শুধু দিগ্বিজয়ী হইতে চাহিলেন এমন নহে, প্রাচীন ইজরায়েলের রাজা জ্ঞানী সলোমনের মতও হইতে চাহিলেন। ইহা ভিন্ন, ইরাক ও খুরাসান হইতে যে-সকল মালিক মহম্মদ তুঘ্‌লকের সভায় আসিয়াছিলেন তাঁহারাও এই সকল অঞ্চল জয় করা অতি সহজ হইবে এই ধারণা মহম্মদ তুঘ্‌লককে দিয়াছিলেন। বরণীর বিবরণ হইতে জানা যায় যে, অক্ষুনদী-অঞ্চল, খুরাসান ও ইরাক জয়ের আশায় মহম্মদ তুঘ্‌লক তিন লক্ষ সত্তর হাজার সৈন্যের এক বাহিনী এক বৎসর পোষণ করিয়া অবশেষে সেই পরিকল্পনা ত্যাগ করেন। ইহা অনেকে মহম্মদ তুঘ্‌লকের অব্যবস্থিত-চিত্ততার পরিচায়ক বলিয়া মনে করিয়া থাকেন। বস্তুতপক্ষে, ঐ সময়ে পারস্য দেশের অভ্যন্তরীণ অবস্থার সুযোগ গ্রহণ করা সম্ভব ছিল এবং উপযুক্ত সামরিক শক্তির সাহায্যে পারস্য দেশ জয় করা কঠিন ছিল না। মিশরের রাজা এ-বিষয়ে মহম্মদ তুঘ্‌লককে সাহায্যদানে প্রতিশ্রুত হইয়াছিলেন। কিন্তু শেষ পর্যন্ত তিনি তাঁহার প্রতিশ্রুতি রক্ষা না করায় মহম্মদ তুঘ্‌লকের পারস্য-জয়ের পরিকল্পনা বাধ্য হইয়াই ত্যাগ করিতে হইয়াছিল। ইহাতে একদিকে যেমন হতাশা এবং সৈন্যবাহিনীর চাকরি যাইবার ফলে বেকারত্ব বৃদ্ধি পাইল, তেমনি সুলতানের প্রতি বিদ্বেষ ও ঘৃণার উদ্রেক হইল।

**খুরাসান ও ইরাক বিজয়ের পরিকল্পনার পশ্চাতে কারণ**

**কারাজল বা কুর্মাচল অভিযান:** হিমালয়ের পার্বত্য অঞ্চলে কারাজল বা কুর্মাচল প্রদেশ জয় করিবার জন্য মহম্মদ তুঘ্‌লক এক অভিযান প্রেরণ করিয়াছিলেন। কুমায়ুন-গাড়ওয়ালের বর্তমান কুলু ও কাংড়া জেলা কুর্মাচল বা কারাজল নামে সেই সময়ে পরিচিত ছিল। এই অভিযানের পশ্চাতেও দূরদর্শিতার পরিচয় পাওয়া যায়। ইবন্ বতুতার বর্ণনা হইতে জানা যায় এই অঞ্চল জয় করিতে পারিলে সুলতানি সাম্রাজ্যে উত্তর সীমান্তে স্থাপিত দুর্গগুলির যে বেষ্টন তৈয়ার করা হইয়াছিল তাহা সম্পূর্ণতা লাভ করিত। ইহা ভিন্ন, এই অঞ্চলের পার্বত্য জাতি প্রায়ই সুলতানী সাম্রাজ্য আক্রমণ ও সীমান্তবর্তী অঞ্চলে বিশেষভাবে রাজপুত রাজ্যগুলির উপর নানাপ্রকার অত্যাচার করিত। সাম্রাজ্যের নিরাপত্তার দিক দিয়া এই স্থানের পার্বত্য জাতিকে দমন করিবার প্রয়োজন ছিল। কিন্তু আকস্মিক বারিপাতের ফলে সুলতান প্রেরিত অভিযান বিফলতায় পর্যবসিত হইয়াছিল। তথাপি কুর্মাচল আক্রমণের সুফল পরবর্তী বহুকাল পর্যন্ত পার্বত্য জাতির শান্তিপূর্ণভাবে বসবাসের মধ্যেই পরিলক্ষিত হয়।

**কারাজল বা কুর্মাচল অভিযান**

**তামার নোটের প্রচলন:** বরণীর মতে মহম্মদ তুঘ্‌লকের বহির্দেশ বিজয়ের জন্য গঠিত বিশাল সেনাবাহিনীর ব্যয়-সঙ্কুলান, মুক্তহস্তে দান ও শাসনকার্যে ব্যয়বাহুল্যের ফলে রাজকোষ অর্থশূন্য হইয়া পড়িয়াছিল। এই আর্থিক অনটন দূর করিবার উদ্দেশ্যে

মহম্মদ তুঘ্‌লক চীনদেশের অনুকরণে তামার নোটের প্রবর্তন করেন। এশিয়ায় এই ধরনের মুদ্রার ( Token currency ) প্রচলন চীনদেশ ভিন্ন ইতিপূর্বে ইরাণেও প্রচলিত ছিল। নিছক নূতনত্বের আনন্দেই সুলতান এইরূপ করিয়াছিলেন, ইহা সত্য নহে। রাজকোষ কপর্দকশূন্য হইয়া না পড়িলেও খুরাসান ও কারাজল জয়ের পরিকল্পনার ব্যয় রাজকোষ প্রায় শূন্য করিয়া দিয়াছিল। তামার প্রতীকী মুদ্রা প্রবর্তনের পশ্চাতে অন্যতম কারণ ছিল সেই সময় কেবল ভারতবর্ষে নহে সমগ্র পৃথিবীতেই রূপার অভাব দেখা দিয়াছিল। কিন্তু অল্প মূল্যের ধাতুর মুদ্রাকে অধিক মূল্যের মুদ্রার প্রতীক হিসাবে ব্যবহার করিতে হইলে যে-সকল সতর্কতা অবলম্বনের প্রয়োজন ছিল, তাহা তিনি করেন নাই। ফলে, দেশের অভ্যন্তরে তামার নোট ব্যাপকভাবে জাল করা শুরু হইল। জনসাধারণ রূপার 'টঙ্কা' অর্থাৎ টাকা সঞ্চিত রাখিয়া কেবল তামার প্রতীকী মুদ্রা ব্যবহার করিতে লাগিল। সর্বত্র তামার প্রতীকী মুদ্রা জাল করা শুরু হইল এবং সেইগুলি রাজস্ব আদায় দেওয়া, অস্ত্রশস্ত্র ক্রয় করা সব কাজেই ব্যবহৃত হইতে লাগিল। বিদেশী বণিকগণ তাহার মুদ্রা স্বভাবতই গ্রহণ করিল না। অবশেষে বাধ্য হইয়া মহম্মদ তুঘ্‌লক স্বর্ণমুদ্রার বিনিময়ে যাবতীয় তামার নোট উঠাইয়া লইলেন। চতুর্দশ শতাব্দীতে নোট চালু করা বা অল্প মূল্যের ধাতুতে সরকারী ছাপ দিয়া অধিক মূল্যের প্রতীক ( token ) মুদ্রা হিসাবে চালু করিবার সমস্যা সহজেই অনুমেয়। সুলতানের চেষ্টা স্বভাবতই বিফলতায় পর্যবসিত হইল।

তামার নোটের প্রচলন

**ধর্মনিরপেক্ষ উদার শাসন ( Secular & Liberal Administration ):** মহম্মদ-বিন্-তুঘলকের শাসন ছিল যেমন উদার তেমনি ধর্মনিরপেক্ষ। তিনি হিন্দু সম্প্রদায়ের প্রতি যে উদারতা প্রদর্শন করিতেন, পূর্ববর্তী সুলতানদের কেহ সেইরূপ করেন নাই। রতন নামে জনৈক হিন্দু কর্মচারী সুলতানের রাজস্ব বিভাগের উচ্চপদস্থ কর্মচারী ছিলেন, একথা ইবন্ বতুতার বর্ণনায় উল্লেখ আছে। তিনি ধর্মপরায়ণ মুসলমান ছিলেন বটে, কিন্তু তাঁহার ধর্মপরায়ণতা ধর্মান্ধতায় পর্যবসিত হয় নাই। তাঁহার শিক্ষা ও সংস্কৃতিই তাঁহার দৃষ্টিভঙ্গীর উদারতা সৃষ্টি করিয়াছিল। তিনি সতীদাহ-প্রথা নিবারণের জন্য সর্বপ্রথম চেষ্টা করিয়াছিলেন। চিতোর ও রণথম্ভোর-এর রাজপুতগণকে পদানত রাখা সহজসাধ্য হইবে না বুঝিতে পারিয়া তিনি তাহাদের স্বাধীনতায় হস্তক্ষেপ করেন নাই।

ধর্মনিরপেক্ষ উদার শাসন

বিচার-বিষয়ে মহম্মদ তুঘ্‌লক অত্যন্ত সজাগ দৃষ্টি রাখিতেন। ন্যায় ও সততার ভিত্তিতে বিচারকার্য পরিচালনার উদ্দেশ্যে তিনি বিচার-বিষয়ে কাজী, উলেমা প্রভৃতির একচেটিয়া অধিকার নাকচ করেন। তিনি স্বয়ং ছিলেন বিচার-বিভাগের সর্বোচ্চ কর্তা। কাজী, মুফ্‌তি প্রভৃতি তথাকথিত আইনজ্ঞদের মতামত ন্যায্য বিচারের পরিপন্থী বলিয়া মনে করিলে তিনি তাঁহাদের মতামত অগ্রাহ্য করিয়া নিজ মতের প্রাধান্য দিতেন। মুসলমান ধর্মজ্ঞানীদেরও প্রয়োজনবোধে শাস্তি দিতে তিনি দ্বিধাবোধ করিতেন না।

বিচার-বিষয়ে সততা ও ন্যায়পরায়ণতা

কৃষির উন্নতিসাধন এবং দুর্ভিক্ষের সময় ঋণদান প্রভৃতি কাজের জন্য মহম্মদ তুঘলক 'আমীরকোহী' নামে এক কর্মচারি-পদের সৃষ্টি করিয়াছিলেন।

কৃষির উন্নতিসাধন

**মহম্মদ বিন তুঘলকের আমলে বিদ্রোহদমন : রাজ্যজয় ( Suppression of Rebellions : Conquests under Muhammad Bin Tughluq ) :**

**বিদ্রোহ :** (১) রাজত্বকালের প্রারম্ভেই গুরসাস্পের বিদ্রোহ ( ১৩২৬-২৭ ) এবং উহা দমনের কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। ইহা ভিন্ন আরও কয়েকটি বিদ্রোহ মহম্মদ তুঘলকের রাজত্বকালে ঘটিয়াছিল। (২) মুলতানের শাসনকর্তা বহরাম আইবক কিশলু খাঁ মহম্মদ তুঘলকের দেবগিরি অবস্থানের সুযোগ লইয়া বিদ্রোহ ঘোষণা করিলে সুলতান তাঁহার বিরুদ্ধে যুদ্ধে অগ্রসর হইলেন এবং আবুহারের যুদ্ধে কিশলু খাঁকে পরাজিত করিয়া পরে এক কূটকৌশলে তাঁহাকে ধরিয়া আনিয়া হত্যা করাইলেন। (৩) প্রায় একই সময়ে সিন্ধুদেশের কমলপুরে এক বিদ্রোহ দেখা দিলে সুলতান খাজা-ই-জাহানকে উহা দমন করিতে প্রেরণ করেন। বিদ্রোহ সহজেই দমন করা হয় এবং কামালপুরে কাজী ও খতিপ—যাঁহারা এই বিদ্রোহের নেতৃত্ব দিয়াছিলেন তাঁহাদিগকে অগ্নিদগ্ধ করিয়া হত্যা করা হয়।

(১) গুরসাস্পের বিদ্রোহ

(২) কিশলু খাঁর বিদ্রোহ

(৩) কামালপুরের বিদ্রোহ

(৪) কিশলু খাঁর বিদ্রোহের প্রায় একই সময়ে লক্ষ্মণাবতীর শাসক ঘিয়াস-উদ্দিন বাহাদুর বিদ্রোহ ঘোষণা করেন ( ১৩৩০-৩১ )। কিন্তু সুলতানের অনুগত সোনারগাঁওয়ের শাসক এই বিদ্রোহ দমন করিয়া ঘিয়াস-উদ্দিনকে হত্যা করেন এবং তাঁহার মৃতদেহের চামড়া দিল্লিতে প্রেরণ করেন।

(৪) লক্ষ্মণাবতীর শাসক ঘিয়াস-উদ্দিনের বিদ্রোহ

(৫) ১৩৩৩ খ্রীষ্টাব্দে শেওয়ান প্রদেশের শাসককে উনার ও কাইজার-ই-রুমি নামে দুইজন হত্যা করিয়া সরকারী তহবিল লুঠ করে। উনার নিজে মালিক ফিরুজ নাম গ্রহণ করিয়া সৈন্য-সামন্ত সংগ্রহ করিতে লাগিলেন। ইমাদুল মুলক ছিলেন মুলতানের শাসনকর্তা। তিনি এই বিদ্রোহ কঠোর হস্তে দমন করিয়া বিদ্রোহীদিগকে হত্যা করেন এবং তাঁহাদের মৃতদেহ জনসাধারণের নজরে আনিবার জন্য ঝুলাইয়া রাখেন।

(৫) শেওয়ান প্রদেশে উনার ও কাইজার-ই-রুমির বিদ্রোহ

(৬) বাংলার সোনারগাঁওয়ের শাসনকর্তার মৃত্যু হইলে তাঁহার শিলাদার অর্থাৎ অস্ত্রশস্ত্রের সংরক্ষক বিদ্রোহ ঘোষণা করিয়া নিজেকে স্বাধীন সুলতান ফকরুদ্দিন বলিয়া ঘোষণা করেন ( ১৩৩৮-৩৯ )। কিন্তু লক্ষ্মণাবতীর শাসনকর্তা কদর খাঁর সেনাবাহিনীর হস্তে তাঁহার পরাজয় ঘটে এবং তিনি আত্মরক্ষার্থে পলায়ন করেন। কদর খাঁ সোনারগাঁও বিদ্রোহ মুক্ত করিয়া কিছুকাল সেইখানেই থাকিয়া যান এবং প্রভূত পরিমাণ অর্থ আদায় করিয়া তাহা দিল্লীতে না পাঠাইয়া নিজের নিকট সঞ্চয় করিতে থাকেন। ক্রমে তাঁহার

(৬) বাংলার সোনারগাঁওয়ের বিদ্রোহ

অর্থলালসা এমন বৃদ্ধি পায় যে তিনি সেনাবাহিনীর মাহিনা দেওয়াও বন্ধ করিয়া দেন। সেই সুযোগে ফকরুদ্দিন ফিরিয়া আসিয়া সেই সেনাবাহিনীর সহায়তা লইয়া কদ্‌র খাঁকে যুদ্ধে পরাজিত ও হত্যা করেন। ফকরুদ্দিন সোনারগাঁও তাঁহার বিশ্বস্ত ক্রীতদাস মুক্‌লিসের তত্ত্বাবধানে রাখিয়া লক্ষ্মণাবতীতে সুলতানপদে পুনরায় আসীন হইলেন। এদিকে আলি মুবারক কদ্‌র খাঁর সেনাপতি মুখলিস্‌কে হত্যা করেন এবং দিল্লীতে একজন শাসনকর্তা সোনারগাঁও পাঠাইবার জন্য জানান। ইয়ুসুফ্‌ নামে একজনকে শাসনকর্তা নিয়োগ করিয়া পাঠাইবার ব্যবস্থা করিবার পূর্বেই ইয়ুসুফের মৃত্যু হইলে মহম্মদ তুঘ্‌লক আর কাহাকেও পাঠাইলেন না। এমতাবস্থায়

**বাংলায় ইলিয়াস শাহী বংশের প্রতিষ্ঠা**

আলি মুবারক সুলতান আলা-উদ্দিন নাম ধারণ করিয়া স্বাধীন হইয়া গেলেন। কিন্তু হাজি ইলিয়াস তাঁহাকে হত্যা করিয়া সুলতান সামস্‌উদ্দিন ইলিয়াস শাহ উপাধি ধারণ করিয়া লক্ষ্মণাবতীর স্বাধীন সুলতান হইয়া বসিলেন। ইহার পর সোনারগাঁও আক্রমণ করেন এবং ফকরুদ্দিনকে হত্যা করিয়া সোনারগাঁও তাঁহার রাজ্যভুক্ত করেন। ইহার পর হইতে লক্ষ্মণাবতীতে ইলিয়াস শাহের বংশধরগণ দীর্ঘকাল রাজত্ব করেন। মহম্মদ তুঘলক প্রয়োজনীয় অর্থ, সৈন্যবল এবং উচ্চপদস্থ কর্মচারীর অভাবহেতু বাংলাদেশের দিকে নজর দিতে সমর্থ হন নাই।

(৭) উপরিউক্ত বিদ্রোহ ভিন্ন আরও বহু স্থানীয় বিদ্রোহ মহম্মদ তুঘ্‌লকের রাজত্ব কালে দেখা দিয়াছিল। (ক) কাম্পিলি পুনরায় হিন্দু শাসনাধীন হইয়া

**অপরাপর বিদ্রোহ**

গিয়াছিল। ফলে, সাম্রাজ্যের দক্ষিণ ভারতে যে বিস্তার সাধিত হইয়াছিল তাহা কতকাংশে হ্রাসপ্রাপ্ত হয়। (খ) মাসুদ খাঁর বিদ্রোহ, সুনাম ও সামানা নামক স্থান দুইটির বিদ্রোহ, কারা প্রদেশে নিজাম মঈনের বিদ্রোহ, বিদারে সাহেব সুলতানির বিদ্রোহ, গুলবর্গায় আলি শাহ নাথুর বিদ্রোহ, এবং আইন-উল্‌-মুল্‌ক মারুর বিদ্রোহ প্রভৃতি নানাস্থানে বিদ্রোহ দেখা দিয়াছিল।

(৮) মহম্মদ তুঘলকের শাসনকালের শেষ দিকে ক্যাম্বে হইতে দৌলতাবাদ পর্যন্ত বিস্তীর্ণ অঞ্চলে মোঙ্গল জাতি হইতে উদ্ভূত এক শ্রেণীর আমীর যাহারা 'সদাহ' আমীর

**ক্যাম্বে হইতে দৌলতাবাদ পর্যন্ত বিদ্রোহ**

নামে পরিচিত ছিল তাহাদের বিদ্রোহে দক্ষিণ ভারতে সুলতানি শাসনের বিপত্তির সৃষ্টি করিল। গুজরাটের বিদ্রোহের সংবাদ পাইয়া উহা দমনের উদ্দেশ্যে রওয়ানা হইলে সেই সুযোগে বহমনী রাজ্যের প্রতিষ্ঠা হইয়াছিল।

(৯) দৌলতাবাদে বিদ্রোহ সম্পূর্ণ দমনের পূর্বেই গুজরাটের বিদ্রোহের সংবাদ

**গুজরাটের বিদ্রোহ**

পাইয়া মহম্মদ তুঘলক দৌলতাবাদ ত্যাগ করিয়া গুজরাটের দিকে রওয়ানা হইলেন। তিনি গুজরাটের বিদ্রোহ দমন করিলেন। বিদ্রোহী তাঘি সিন্ধুদেশের তট্টা নামক স্থানে আশ্রয় গ্রহণ করিলে সুলতান তট্টা নামক স্থানের দিকে অগ্রসর হইতে লাগিলেন।

সিন্ধুর তট্টা অভিমুখে অভিযান

(১০) সিন্ধুর তট্টা নামক স্থানে পৌঁছিবার পূর্বেই সুলতান অসুস্থ হইয়া পড়িলেন এবং তাঘি ও সিন্ধুর শাসনকর্তাকে উপযুক্ত শাস্তি দিবার পূর্বেই তাঁহার মৃত্যু হইল। (মার্চ ২০, ১৩৫১)।

**মহম্মদ তুঘলকের রাজ্যজয় ( Conquest of Muhammad Bin Tughluq ) :**

(১) কাম্পিল জয়

(১) গুরসাস্পের বিদ্রোহ দমন করিবার সূত্রে কাম্পিলি জয় সুলতানি সাম্রাজ্যের সীমা দক্ষিণ ভারতের শেষ সীমা পর্যন্ত প্রসারিত হইয়াছিল। ইহা পূর্বেই উল্লেখ করা হইয়াছে।

(২) কালানোর ও পেশওয়ার জয়

(২) সিংহাসনে আরোহণের অব্যবহিত পরেই মহম্মদ তুঘলক কালানোর এবং পেশওয়ার জয়ে অগ্রসর হইলেন। তিনি তাঁহার সৈন্যদিগকে এক বৎসরের মাহিনা অগ্রিম দিয়া তাহাদিগকে যুদ্ধের অস্ত্রশস্ত্র, ঘোড়া প্রভৃতি যোগাড় করিতে আদেশ করিলেন। লাহোর পৌঁছিয়া তিনি তাঁহার সেনাবাহিনীকে পেশওয়ারের দিকে অগ্রসর হইতে আদেশ দিলেন। পেশওয়ার দখলের পশ্চাতে তাঁহার উদ্দেশ্য ছিল মোঙ্গলদের আক্রমণের বিরুদ্ধে প্রতিরক্ষা গড়িয়া তোলা। কালানোর ও পেশওয়ার অধিকার করিয়া তিনি সেই অঞ্চলের যাবতীয় অবাধ্য এবং বিরোধী ব্যক্তিবর্গের উপযুক্ত শাস্তি বিধান করিয়া দিল্লী ফিরিয়া আসিলেন।

(৩) কোণ্ডন জয়

(৩) দেবগিরির অনতিদূরে কোণ্ডান নামক স্থান ছিল নাগ নায়কের অধীন। মহম্মদ তুঘলক সেই স্থান জয় করিবার উদ্দেশ্যে অগ্রসর হইলে তথাকার রাণা নাগ নায়ক দীর্ঘ আট মাস সুলতানি সৈন্যের অবরোধ প্রতিরোধ করিয়া চলিলেন। কিন্তু শেষ পর্যন্ত তিনি আর যুঝিতে না পারিয়া সুলতানের নিকট আত্মসমর্পণ করিলেন।

(৪) নগরকোট জয়

(৪) মহম্মদ তুঘলকের নগরকোট বিজয় সম্পর্কে বিশদ বিবরণ পাওয়া যায় না, তবে বরণী, আফিফ্ প্রভৃতির রচনায় কতক কতক উল্লেখ হইতে জানা যায়, বিশেষ করিয়া বদ্র-ই-চাচের ফৎ-ই-কিলা-ই-নগরকোট হইতে জানা যায় যে, ১৩৩৭ খ্রীষ্টাব্দে নগরকোট জয় করেন। সিবাত-ই-ফিরুজশাহী হইতে জানিতে পারা গিয়াছে যে, সুলতান জ্বালামুখীর মন্দিরটির কোন প্রকার ক্ষতি-সাধন যাহাতে না করা হয়, সেই দিকে দৃষ্টি রাখিয়াছিলেন। সার ওলসুলী হেইগ নগরকোট অভিযান এবং কারাজল অভিযান এক এবং অভিন্ন মনে করেন। কিন্তু ইহা ঐতিহাসিকগণ যুক্তিযুক্ত মনে করেন না।

উপসংহার

মহম্মদ তুঘলকের আমলে দিল্লীর সুলতানি সাম্রাজ্য বিস্তৃতির চরমে পৌঁছিয়াছিল, অবশ্য তাঁহার কর্মকাণ্ডের বিফলতার সুযোগে সাম্রাজ্যের অংশ বিচ্ছিন্ন হইতে শুরু হয়।

**মহম্মদ-বিন-তুঘলকের বিফলতার কারণ ও ফলাফল ( The Causes and Effects of Muhammad-bin-Tughluq's failure ) :** সুলতান মহম্মদ-বিন-তুঘলক অস্ট্রিয়ার সম্রাট দ্বিতীয় যোসেফ্-এর ন্যায়ই বহুমুখী প্রতিভা এবং দূরদর্শী পরিকল্পনা গ্রহণের ক্ষমতা থাকা সত্ত্বেও প্রত্যেক কাজেই বিফল হইয়াছিলেন। প্রথমত, পরিকল্পনার অযৌক্তিকতার জন্য তাঁহার বিফলতা ঘটিয়াছিল এমন নহে, উহার প্রধান কারণ ছিল পরিকল্পনাগুলি কার্যকরী করিবার জন্য অবলম্বিত পদ্ধতির ত্রুটি। দেবগিরিতে রাজধানী স্থানান্তরিত করিতে হইলে কেবলমাত্র সরকারী দপ্তর স্থানান্তরিত করিলেই চলিত, তাহা তিনি উপলব্ধি করেন নাই। পারস্য জয় বা কুর্মাচল জয়ের ক্ষেত্রেও তাঁহার পরিকল্পনা যুক্তিযুক্ত ছিল সন্দেহ নাই।

তাঁহার বিফলতার কারণ :

(১) কার্যপদ্ধতির ত্রুটি

দ্বিতীয়ত, তাঁহার পরিকল্পনাগুলি ছিল সমসাময়িক কালের ধারণা ও বিশ্বাস হইতে বহুল পরিমাণে অগ্রবর্তী। স্বভাবতই জনসাধারণের সহানুভূতি সেগুলির পশ্চাতে ছিল না। তাঁহার তামার নোট প্রচলনের ক্ষেত্রে ইহা বিশেষভাবে উপলব্ধি করা যায়।

(২) জনসাধারণের ধারণা ও বিশ্বাস হইতে অগ্রবর্তী আদর্শ

তৃতীয়ত, প্রতিভাবান, আদর্শবাদী সুলতান হইলেও মহম্মদ তুঘলক অপরের সৎ পরামর্শেরও ধার ধারিতেন না। সংস্কার কার্যে অস্থিরতা এবং অপরের পরামর্শ গ্রহণে অনিচ্ছা তাঁহার বিফলতার অন্যতম প্রধান কারণ বলিয়া বিবেচ্য।

(৩) অপরের সৎ পরামর্শ গ্রহণে অনিচ্ছা

চতুর্থত, সংস্কার-কার্যের জন্য যে পরিমাণ ধৈর্যের প্রয়োজন, মহম্মদ তুঘলকের তাহা ছিল না। ফলে, কোন একটি সংস্কার বিফলতায় পর্যবসিত হওয়ায় তিনি ক্রোধান্ধ হইয়া উঠিতেন, ফলে অপর কাজেও বিফলতা তিনি ডাকিয়া আনিতেন।

(৪) ধৈর্যের অভাব

সর্বশেষে, রাজকর্মচারিবৃন্দের নিকট হইতেও তিনি প্রয়োজনীয় সহায়তালাভে সমর্থ হন নাই। দোয়াব অঞ্চলে দুর্ভিক্ষ দেখা দিলে তিনি কৃষকদের সাহায্য করিবার জন্য যে ব্যবস্থা অবলম্বন করিয়াছিলেন, তাহা প্রধানত রাজকর্মচারীদের উপযুক্ত সহযোগিতার অভাবেই কার্যকরী হয় নাই।

(৫) রাজকর্মচারীদের সহায়তার অভাব

সুলতান মহম্মদ তুঘলকের বিফলতার ফলে দিল্লী সুলতানীর মর্যাদা হ্রাসপ্রাপ্ত হইয়াছিল। কেন্দ্রীয় সরকারের অর্থাভাবহেতু শাসনকার্যের দক্ষতা বিনষ্ট হইয়াছিল। ফলে, সাম্রাজ্যের বিভিন্ন অংশে অরাজকতা ও বিদ্রোহ-সৃষ্টির সুযোগ ঘটিয়াছিল, বলা বাহুল্য। মহম্মদ তুঘলকের রাজত্বের শেষ দিকে কেন্দ্রীয় শাসনের দুর্বলতার সুযোগ লইয়া দাক্ষিণাত্যের কাকতীয় রাজা কৃষ্ণনায়ক ও হোয়সলরাজ বীরবল্লাল এক সামরিক সংঘ স্থাপন করিয়া দিল্লী সাম্রাজ্য হইতে দ্বারসমুদ্র ও করমণ্ডল উপকূল বিচ্ছিন্ন করিয়া লইয়াছিলেন। দেবগিরিতে আমীরগণ বিদ্রোহ ঘোষণা করেন এবং আলা-উদ্দিন বহমন শাহের নেতৃত্বে এক স্বাধীন রাজ্যের গোড়াপত্তন করেন। বাংলা ও গুজরাটে ঐ সময়ে

ফলাফল : দাক্ষিণাত্য, দেবগিরি, বাংলা, সিন্ধু, প্রভৃতি স্থানে বিদ্রোহ

বিদ্রোহ দেখা দিলে মহম্মদ-বিন-তুঘ্‌লক গুজরাটের বিদ্রোহ দমন করিতে অগ্রসর হন। বিদ্রোহী-নেতা তাঘী গুজরাটের শাসনকর্তাকে হত্যা করিয়া অতিশয় পরাক্রমশালী হইয়া উঠিয়াছিল। কিন্তু সুলতান তাহাকে তকালপুর নামক স্থানে সম্পূর্ণরূপে পরাজিত করেন। ইহার পর কিছুকাল গুজরাটে অবস্থান করিয়া এবং গুজরাটের বিদ্রোহ সম্পূর্ণভাবে দমন করিয়া তিনি সিন্ধু আক্রমণ করিতে অগ্রসর হন। কিন্তু পথিমধ্যে অসুস্থ হইয়া পড়ায় তাঁহার এই অভিযান ব্যর্থ হয় এবং তট্টা নামক স্থানে মৃত্যুমুখে পতিত হন (১৩৫১)।* এইভাবে তাঁহার মৃত্যুকালে সুলতানী সাম্রাজ্যের পতনোন্মুখতা পরিস্ফুট হইয়া উঠে। মহম্মদ তুঘ্‌লকের রাজত্বকালে যে অব্যবস্থা দেখা দিয়াছিল, তাহা দূর করিয়া সুলতানী শাসনকে দৃঢ় করা আর সম্ভব হয় নাই। ফলে, এই অরাজকতা ও অব্যবস্থা দিল্লী সুলতানির পতনের অন্যতম প্রধান কারণ হইয়া দাঁড়াইয়াছিল।† মহম্মদ তুঘ্‌লকের সংগঠনী শক্তির অভাব, তাঁহার অধৈর্য এবং সর্বোপরি জনসাধারণের মতামতের অপেক্ষা না রাখিয়া তাঁহার পরিকল্পনা কার্যকরী করিবার পদ্ধতি সুলতানী শাসনের সর্বনাশ সাধন করিয়াছিল।

দিল্লী সুলতানির পতনের অন্যতম কারণ

**মহম্মদ-বিন্‌ তুঘ্‌লকের কৃতিত্ব-বিচার (Estimate of Muhammad-bin-Tughluq):** মহম্মদ তুঘ্‌লকের চরিত্র ও কৃতিত্ব সম্পর্কে ঐতিহাসিকগণ একমত নহেন। এল্‌ফিন্‌স্টোন, হ্যাভেল, টমাস, স্মিথ, লেন-পুল প্রভৃতি ঐতিহাসিকগণ মহম্মদ তুঘ্‌লকের কার্যকলাপে তাঁহার বিকৃতমস্তিষ্কের পরিচয় পাইয়া থাকেন। পক্ষান্তরে, গার্ডনার ব্রাউন (Mr Gardner Brown), ঈশ্বরীপ্রসাদ প্রমুখ ঐতিহাসিকগণ মহম্মদের বিরুদ্ধে রক্তলোলুপতা ও বিকৃতমস্তিষ্কের অভিযোগ সম্পূর্ণ অযৌক্তিক বলিয়া মনে করিয়া থাকেন। তাঁহারা মহম্মদ-বিন্‌-তুঘ্‌লককে মধ্যযুগের শ্রেষ্ঠ সুলতান বলিয়া বিবেচনা করেন। ইবন্‌ বতুতার বর্ণনায় অথবা জিয়া-উদ্দিনের রচনায় মহম্মদ তুঘ্‌লককে বিকৃতমস্তিষ্ক বলিয়া কোথাও উল্লেখ করা হয় নাই। জিয়া-উদ্দিন বরণী সুলতানের প্রতি বিদ্বেষভাব পোষণ করিতেন। সুলতান যদি প্রকৃতই বিকৃতমস্তিষ্ক হইতেন, তাহা হইলে জিয়া-উদ্দিন বরণী উহার বর্ণনা করিতেন, সে-বিষয়ে সন্দেহের অবকাশ নাই। অবশ্য তাঁহার বর্ণনায় মহম্মদ-বিন্‌-

মহম্মদ তুঘ্‌লকের চরিত্র সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে মতানৈক্য

* Vide, *The Delhi Sultanate*: Bharatiya Vidyabhaban, p. 80.

† "Endowed with extra-ordinary intellect and industry, he lacked the essential qualities of a constructive statesman and his ill-advised measures and stern policy enforced in disregard of popular will sealed the doom of his empire." *An Advanced History of India*, p. 326 "He had brought exceptional abilites and highly cultivated mind to the task of governing the greatest Indian Empire that had so far been known, and he had failed stupendously. It was a tragedy of high intentions self-defeated." Lane-Poole. p. 138.

প্রদেশটিও সহজেই তাঁহার অধিকারভুক্ত হইল। এইভাবে ক্রমে জৌনপুর, বাণারস, চুণার, এলাহাবাদ, আগ্রা প্রভৃতি অধিকার করিতে মনস্থ করিয়া তিনি যখন অভিযানে ব্যস্ত, সেই সময়ে সম্রাটের সেনাবাহিনীর হস্তে পরাজিত হইয়া তাঁহাকে বাংলা, বিহার, উড়িষ্যা প্রভৃতি ত্যাগ করিয়া দাক্ষিণাত্যে আশ্রয় গ্রহণ করিতে হইল। ফলে, ১৬২৫ খ্রীষ্টাব্দে পুনরায় বাংলাদেশ জাহাঙ্গীরের অধিকারে আসিল।

**শাহ্‌জাহানের পরাজয়, জাহাঙ্গীরের অধিকার পুনঃস্থাপিত**

বাংলাদেশের ইতিহাসে জাহাঙ্গীরের রাজত্বকাল এক গুরুত্বপূর্ণ অধ্যায়। তাঁহার দীর্ঘ বাইশ বৎসরের রাজত্বকালের মধ্যে ইস্‌লাম খাঁ ও ইব্রাহিম খাঁর চেষ্টায় বাংলার সর্বত্র মুঘল অধিকার নিরংকুশভাবে স্থাপিত হইয়াছিল। বাংলাদেশ ভৌগোলিক ও রাজনৈতিক দিক দিয়া ঐক্যবদ্ধ হইয়া অহোম ও আরাকান রাজ্যের সীমা পর্যন্ত বিস্তার লাভ করিয়াছিল। ফলে, আরাকান ও অহোম রাজ্যের সহিতও মুঘল সম্রাটের সংঘর্ষ উপস্থিত হইল।

**বাংলাদেশের ভৌগোলিক ও রাজনৈতিক ঐক্য স্থাপিত**

শাহ্‌জাহান ও ঔরংজেবের দীর্ঘ আশী বৎসরের রাজত্বকালে বাংলাদেশের অভ্যন্তরীণ শান্তি ও শৃংখলা মোটামুটি অব্যাহতই ছিল। ১৬২৮ খ্রীষ্টাব্দে জাহাঙ্গীরের মৃত্যুর পর শাহ্‌জাহান সিংহাসনে আরোহণ করিয়াই জাহাঙ্গীরের আমলের বাংলার সর্বশেষ শাসনকর্তা ফিদাই খাঁকে পদচ্যুত করিয়া কাসিম খাঁ যুইনিকে সেই পদে নিযুক্ত করিলেন। ১৬২৮ হইতে ১৬৩৮ খ্রীষ্টাব্দ পর্যন্ত তিনি ছিলেন বাংলাদেশের শাসনকর্তা। তাঁহার শাসনকালের সর্বপ্রধান উল্লেখযোগ্য ঘটনা হইল হুগলীর পোর্তুগীজদের দমন।

**ফিদাই খাঁর পদচ্যুতি—কাসিম খাঁ যুইনির নিয়োগ**

পোর্তুগীজ বণিকগণই সর্বপ্রথম বাংলাদেশে ব্যবসায় করিবার উদ্দেশ্যে আসিয়াছিল। প্রথমে তাহারা ব্যবসায়ের জন্য প্রতি বৎসর আসিত এবং ব্যবসায়ের কাল উত্তীর্ণ হইয়া গেলে আবার দেশে ফিরিয়া যাইত। কিন্তু ব্যবসায়ে অত্যধিক লাভ হওয়াতে তাহারা ক্রমে সাতগাঁও অঞ্চলে স্থায়িভাবে বাস করিতে শুরু করে। স্থানীয় জমিদারগণ ও বাংলার শাসকবর্গও পোর্তুগীজদের সহিত ব্যবসায় উভয় পক্ষেই লাভজনক দেখিয়া তাহাদের প্রতি সদয় ব্যবহার শুরু করিলেন। ক্রমেই সাতগাঁও অঞ্চলে পোর্তুগীজগণ ব্যবসায়ীদের নিকট হইতে শুল্ক আদায় করিতে লাগিল। সাতগাঁও অঞ্চল ব্যবসায়ের পক্ষে অসুবিধাজনক হইয়া উঠিলে তাহারা হুগলীতে সরিয়া গেল। এইভাবে পোর্তুগীজগণ বাংলাদেশে এবং বাংলাদেশের মাধ্যমে সমগ্র উত্তর-ভারতে এক অতি ব্যাপক ব্যবসায় শুরু করিল। ১৫৭৮ খ্রীষ্টাব্দে পোর্তুগীজদের নেতা পেড্রো ট্যাভারে (Pedro Tavares) সম্রাট আকবরের আদেশে দিল্লী উপস্থিত হইলেন। তাঁহার ব্যবহারে সম্রাট আকবর এত প্রীত হইলেন যে, তিনি পেড্রো ট্যাভারেকে

**পোর্তুগীজ বণিকদের আগমন**

**সাতগাঁও অঞ্চলে বাণিজ্য কুঠি স্থাপন**

**হুগলীতে স্থায়িভাবে বসবাস**

বাংলাদেশে পোর্তুগীজগণকে একটি শহর স্থাপনের অনুমতি দান করিলেন। ইহা ভিন্ন, তাঁহাদিগকে তিনি ধর্মাচরণের, খ্রীষ্টধর্মে ধর্মান্তরিত করিবার এবং গির্জা স্থাপনের স্বাধীনতাও দান করিলেন। এই অনুমতি পাইবার সঙ্গে সঙ্গে পোর্তুগীজগণ হুগলীতে এক পোর্তুগীজ উপনিবেশ গড়িয়া তুলিল। অবশ্য পোর্তুগীজগণকে সম্রাটের আইন-কানুন ও আদেশ মানিয়া চলিতে ও করদান করিতে হইত।

**পেড্রো ট্যাভারের সম্রাট আকবরের সভায় গমন : বাংলাদেশে শহর স্থাপনের অনুমতিলাভ**

এদিক দিয়া দেখিতে গেলে হুগলী পোর্তুগীজদের রাজার অধীন উপনিবেশে পরিণত হয় নাই। সপ্তদশ শতাব্দীতে হুগলীর অধিবাসীর সংখ্যা যেমন বৃদ্ধি পাইতে লাগিল উহার অর্থনৈতিক সমৃদ্ধিও ক্রমেই বাড়িয়া চলিল। মুঘলসম্রাট পোর্তুগীজগণকে হুগলীর অভ্যন্তরীণ শাসনকার্য পরিচালনা ও উহার নিরাপত্তার দায়িত্ব দানে অস্বীকৃত ছিলেন না। অবশ্য সর্বোপরি মুঘলসম্রাটের আধিপত্য তাহারা মানিয়া চলিবে, এই ছিল তখনকার ব্যবস্থা। হুগলীর অভ্যন্তরীণ শাসনকার্য পরিচালনার জন্য স্পেন-পোর্তুগালের রাজা (পার্তুগাল সেই সময়ে স্পেন কর্তৃক অধিকৃত হইয়াছিল) একজন ক্যাপ্টেন্ (Captain or Connidor) নিযুক্ত করিতেন। কিন্তু ক্যাপ্টেন্-এর আদেশ সাধারণ লোকে মানিয়া চলিলেও বিত্তশালী পোর্তুগীজগণ তাঁহার আদেশে কর্ণপাত করিত না। উপরন্তু তাহারা ব্যভিচারে নিমজ্জিত থাকিত এবং নানাপ্রকার অন্যায়-আচরণে পরস্পর প্রতিযোগিতা ও বিবাদ-বিসংবাদে লিপ্ত হইত। হুগলীর সামরিক অবস্থাও ছিল তদ্রূপ। সেনাবাহিনীর মধ্যেও ব্যভিচার দেখা দিবার ফলে সামরিক ক্ষেত্রে দুর্বলতা চরমে পেঁছিয়াছিল।

**হুগলীর পোর্তুগীজদের ব্যভিচার ও অনৈতিকতা**

হুগলীর পোর্তুগীজ অধিবাসিগণ মুঘল সাম্রাজ্যের কোন অংশে কোন প্রকার আক্রমণ করিত না।* কিন্তু আরাকানের রাজার সহিত সহযোগী অপরাপর বহু পোর্তুগীজ জলদস্যু বাংলাদেশের বিভিন্নাংশে লুঠতরাজ করিয়া বেড়াইত। তাহারা গ্রামাঞ্চল হইতে লোক ধরিয়া আনিয়া হুগলীতে বিক্রয় করিত। এইভাবে পোর্তুগীজ (ফিরিঙ্গী) নামের প্রতি ক্রমে ভারতীয়দের এক তীব্র ঘৃণা ও বিদ্বেষের সৃষ্টি হইল। হুগলীতে স্থায়িভাবে বসবাসকারী পোর্তুগীজগণও এই অপবাদ ও ঘৃণা-বিদ্বেষ হইতে রক্ষা পাইল না। ইহা ভিন্ন, হুগলীর পোর্তুগীজগণ বাঙালী হিন্দু ও মুসলমানদিগের নানাপ্রকার অন্যায় উপায়ে খ্রীষ্টধর্মে ধর্মান্তরিত করিতে থাকিলে তাহাদের প্রতি বাঙালী তথা ভারতীয়দের বিদ্বেষ আরও বৃদ্ধি পাইল। তাহাদের উত্তরোত্তর শক্তিসঞ্চয় ও সংখ্যাবৃদ্ধিও মুঘল সম্রাটের উদ্বেগের কারণ হইয়া দাঁড়াইল। এই সকল কারণে সম্রাট

**পোর্তুগীজ জলদস্যুদের অত্যাচার**

**শাহ্‌জাহানের আদেশে কাসিম খাঁ কর্তৃক হুগলী অধিকার**

* "The Portuguese settlers of Hughli did not themselves commit piracy in the Mughal territorial waters, nor aid Bengal villages for capturing slaves. But they shared the odium of their fellow countrymen who lived in Arakan as allies of the Magh King and made annual raids to the rivers of lower Bengal, committing unspeakable atrocities on the Indians who fell into their hands." Vide, *History of Bengal* (D. U.), vol. ii, pp. 301-2

শাহ্‌জাহান বাংলার শাসনকর্তা কাসিম খাঁকে হুগলী অধিকার করিতে এবং পোর্তুগীজ-শক্তি সম্পূর্ণভাবে ধ্বংস করিতে আদেশ দিলেন। ফাদার জন ক্যাব্রাল (Father John Cabral) শাহ্‌জাহানের আদেশে হুগলী অধিকারের তিনটি কারণ দেখাইয়াছেন। প্রথমত, শাহ্‌জাহান যখন জাহাঙ্গীরের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করিয়া বাংলাদেশে উপস্থিত হইয়াছিলেন, তখন ম্যানোয়েল ট্যাভারে (Manoel Tavares) তাঁহার প্রতি নানা প্রকার অন্যায়মূলক ব্যবহার করিয়াছিলেন। দ্বিতীয়ত, শাহ্‌জাহান দিল্লীর সিংহাসনে অধিষ্ঠিত হইলে পর হুগলী হইতে কোনপ্রকার উপঢৌকন বা দূত প্রেরণ করা হয় নাই। তৃতীয়ত, হুগলীর পোর্তুগীজগণ মুঘলসম্রাটের শত্রু আরাকানরাজকে গোলাবারুদ, বন্দুক প্রভৃতি দিয়া সাহায্য করিতেছিল।

হুগলী অধিকারের কারণ

যাহা হউক, ১৬৩২ খ্রীষ্টাব্দে কাসিম খাঁ হুগলী অবরোধ করিয়া পোর্তুগীজদের নিকট যথেষ্ট আগ্নেয়াস্ত্র থাকা সত্ত্বেও সেই শহরটি অধিকার করিতে সমর্থ হন। এই আক্রমণে একশত হইতে সামান্য বেশী সংখ্যক পোর্তুগীজ স্ত্রী, পুরুষ প্রাণ হারাইয়াছিল এবং চারিশত ফিরিঙ্গীকে শাহ্‌জাহানের দরবারে বন্দী হিসাবে প্রেরণ করা হইয়াছিল।* এই সকল বন্দীকে ইসলামধর্মে দীক্ষাগ্রহণ অথবা মৃত্যুবরণ করিতে বলা হইলে অধিকাংশই ইহাতে অস্বীকৃত হয়। যাহারা ইসলামধর্ম গ্রহণে অস্বীকৃত হইয়াছিল, তাহাদিগকে যাবজ্জীবন কারাগারে আবদ্ধ করিয়া রাখা হইল।†

ফলাফল

পরবর্তী শাসনকর্তা যুবরাজ সুজার অধীনে (১৬৩৯-৬০) বাংলাদেশে দীর্ঘকাল শান্তি বিরাজিত ছিল। সুজা স্বয়ং রাজমহলে বাস করিতেন এবং তাঁহার সহকারী ঢাকা হইতে শাসনকার্যে তাঁহাকে সাহায্য করিতেন। যুবরাজ হিসাবে তাঁহার ক্ষমতা ও প্রতিপত্তি সাধারণ পর্যায়ের প্রদেশিক শাসনকর্তাদের অপেক্ষা বহু বেশী ছিল, এই কারণে তাঁহার আমলে কোন বিদ্রোহী আত্মপ্রকাশ করিতে সাহসী হয় নাই। বহিরাগত আক্রমণও তাঁহার সময়ে ঘটে নাই বলিলেই চলে। সুজার নামই তখন সমগ্র জমিদার সম্প্রদায়ের মধ্যে এক ভীতির সঞ্চার করিত। উড়িষ্যার শাসনভারও সুজার উপর ন্যস্ত করা হইয়াছিল।

বাংলার শাসনকর্তা সুজা (১৬৩৯-৬০)

১৬৫৮-৬০ খ্রীষ্টাব্দের মধ্যে সুজা দুইবার দিল্লীর সিংহাসন অধিকার করিবার উদ্দেশ্যে বাংলাদেশ ত্যাগ করিয়া গিয়াছিলেন। কিন্তু তাঁহার সেই চেষ্টা যেমন ব্যর্থ হইয়াছিল, তাঁহার অনুপস্থিতিতে বাংলার শাসনব্যবস্থায়ও তেমনই শৈথিল্য দেখা দিয়াছিল। খাজওয়ার যুদ্ধে (১৬৫৯) পরাজিত হইলে সুজার সকল আশা ব্যর্থ হইয়াছিল। ১৬৬০ খ্রীষ্টাব্দে মিরজুমলা বাংলার শাসনভার গ্রহণ করিলে বাংলাদেশে যে অরাজকতা দেখা দিয়াছিল তাহার অবসান ঘটে। আপাতদৃষ্টিতে

খাজওয়ার যুদ্ধ—সুজার পরাজয়: মিরজুমলার শাসনকর্তৃপদ লাভ

---

* Vide, *History of Bengal* (D. U.), vol. ii, pp. 327-'28.

† *Idem.*

অরাজকতা দূর হইলেও সমরকুশলী শাসনকর্তা মিরজুমলা বাংলাদেশের শাসনব্যবস্থার কতকগুলি বিশেষ সমস্যার সমাধান করিতে পারেন নাই। মগ জলদস্যুদের আক্রমণ হইতে দেশরক্ষার জন্য সেই সময়ে শক্তিশালী নৌবহরের প্রয়োজন ছিল, কিন্তু মিরজুমলা আসাম অভিযানে যাত্রার ফলে এ-বিষয়ে বিশেষ কিছু করা সম্ভব হয় নাই। ফলে, জলদস্যুর উপদ্রব উত্তরোত্তর বৃদ্ধি পাইয়া-ই চলিয়াছিল। পরবর্তী শাসনকর্তা শায়েস্তা খাঁকে এজন্য একটি নূতন নৌবহর গঠন করিতে হইয়াছিল। মিরজুমলা দৈনন্দিন জীবনে ব্যবহার্য যাবতীয় জিনিসের একচেটিয়া আড়তদারী সরকারের হস্তে ন্যস্ত করিয়াছিলেন। ইংরাজ বণিকদের জাহাজে করিয়া তিনি পারস্যদেশে নানাপ্রকার সামগ্রী রপ্তানির ব্যবস্থা করিয়াছিলেন। ওলন্দাজগণকে তিনি যুবরাজ সুজার বিরুদ্ধে সাহায্যদানে বাধ্য করিয়াছিলেন। মিরজুমলার শাসনকালে বাংলাদেশে এক দারুণ দুর্ভিক্ষ দেখা দিয়াছিল। সেই দুর্ভিক্ষ দীর্ঘ দুই বৎসরকাল ধরিয়া অপ্রতিহতভাবে চলিয়াছিল। মিরজুমলা সেই সময়ে আসাম অভিযানে ব্যস্ত ছিলেন। মিরজুমলার শাসনকাল কুচবিহার জয় ও আসাম জয়ের জন্য প্রসিদ্ধ। আসাম জয়ের সঙ্গে সঙ্গেই তিনি অসুস্থ হইয়া পড়েন এবং সেই অসুস্থতার ফলে ঢাকার অনতিদূরে খিজিরপুর নামক দুর্গে তাঁহার মৃত্যু হয় (১৬৬৩)।

মিরজুমলার শাসনব্যবস্থা

কুচবিহার ও আসাম জয়—মৃত্যু (১৬৬৩)

**মুঘলযুগে বাংলার অর্থনীতি, সমাজ ও সংস্কৃতি (Economy, Society & Culture of Bengal under the Mughals):** মুঘল শাসনকালে বাংলার রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক ও সাংস্কৃতিক জীবনের এক আমূল পরিবর্তন সাধিত হইয়াছিল। বাংলা ও বাঙালীর জীবন এক নূতন রূপ পরিগ্রহ করিয়াছিল। মুঘল যুগেই বহির্জগতের, বিশেষভাবে পাশ্চাত্য-দেশের সহিত বাংলাদেশের যে যোগাযোগ স্থাপিত হয়, তাহার মাধ্যমে বাংলার অর্থনৈতিক, সামাজিক এবং সাংস্কৃতিক জীবনে এক নূতন ধারা প্রবাহিত হইয়া বর্তমান বাংলা ও বাঙালী জাতির উদ্ভব ঘটিয়াছে। বিশাল সামুদ্রিক বাণিজ্য, বৈষ্ণবধর্মের বিস্তৃতি, হিন্দু-মুসলমান শিল্পী, সাহিত্যিক ও ধর্মজ্ঞানীদের উদ্ভব, হিন্দু-মুসলমানদের মধ্যে সৌহার্দ্য বৃদ্ধি প্রভৃতি মুঘল আমলের দান বলা যাইতে পারে।

বাংলার নূতন রূপ পরিগ্রহণ

## ত্রয়োদশ অধ্যায়

# মুঘল আমলে শাসন, সমাজ, অর্থনীতি, ধর্ম ও সংস্কৃতি

# ( Administration, Society, Economy, Religion and Culture under the Mughals )

**মুঘল রাজতান্ত্রিক মতবাদ ( Mughal Theory of Kingship ) :** মুঘল সম্রাটগণ ঈশ্বর-প্রদত্ত রাজক্ষমতায় বিশ্বাসী ছিলেন। বাবর খলিফার প্রাধান্য অস্বীকার করিয়া নিজ সার্বভৌমত্ব প্রতিষ্ঠা করিয়াছিলেন। হুমায়ুন কেবলমাত্র সার্বভৌম ক্ষমতার অধিকারী হইয়াই ক্ষান্ত ছিলেন না। তিনি নিজেকে পৃথিবীতে ঈশ্বরের প্রতিনিধি বলিয়া মনে করিতেন। ঈশ্বর যেমন সৃষ্ট জগতের সর্বেসর্বা তেমনি নিজ সাম্রাজ্যে হুমায়ুন প্রজাবর্গের সর্বেসর্বা। আকবরের রাজপদ সম্পর্কে মতবাদ ছিল আরও সুস্পষ্ট। রাজদর্শনকে তিনি ঈশ্বর উপাসনার সামিল বলিয়া উল্লেখ করিয়াছেন এবং রাজাকে ঈশ্বরের প্রতিবিম্ব বলিয়া আখ্যায়িত করিয়াছেন। আবুল ফজল-এর বর্ণনা হইতেও আকবরের রাজতন্ত্র সম্পর্কে ধারণা লাভ করা যায়। আবুল ফজল রাজতন্ত্রকে ভগবানের দান বলিয়া যেমন উল্লেখ করিয়াছেন, তেমনি রাজার কতকগুলি গুণ থাকা একান্ত প্রয়োজন, একথাও বলিয়াছেন। এই সকল গুণ হইল : উদারতা, দয়া-দাক্ষিণ্য, অশেষ ক্ষমতা, সীমাহীন সহিষ্ণুতা, নির্ভীকতা, পরিস্থিতি উপলব্ধি করিবার ক্ষমতা, শ্রমশীলতা, চিন্তাশীলতা, ব্যবহারিক মাধুর্য, অপরাধ মার্জনা করিবার মত অন্তরের প্রসারতা।

**ঈশ্বর-প্রদত্ত ক্ষমতায় বিশ্বাস : খলিফার প্রাধান্য অস্বীকার**

মুঘল সম্রাটশ্রেষ্ঠ আকবর তাঁহার সাম্রাজ্য প্রসারের পশ্চাতে সভ্য জগৎকে একই শাসনাধীনে আনিবার আদর্শ দ্বারা পরিচালিত হইয়াছিলেন। অবশ্য 'সভ্য জগৎ' তিনি ভারতবর্ষ ও আফগানিস্তানের মধ্যে সীমাবদ্ধ মনে করিতেন। মহম্মদ বিন তুঘলকের মধ্য-এশিয়া জয়ের পরিকল্পনা বা পরবর্তী কালে শাহ্‌জাহান কর্তৃক বখ ও বাদাখশান অধিকারের চেষ্টা করিবার অবাস্তব পরিকল্পনা তাঁহার এই ঐক্যবদ্ধ সাম্রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত ছিল না।

**আকবরের ঐক্যবদ্ধ সাম্রাজ্য গঠনের পরিকল্পনা**

ঔরংজেব ঈশ্বরের সেবা এবং ইসলামের উন্নয়ন তাঁহার আদর্শ হিসাবে গ্রহণ করিয়াছিলেন। ঈশ্বরের সেবক হিসাবে নিজেকে মনে করিলেও তাঁহার ধারণা আকবরের ধারণা হইতে সম্পূর্ণ পৃথক ছিল। কারণ আকবর ঈশ্বরকে 'রাও-উল-আলামিন' অর্থাৎ মানুষ মাত্রেই ঈশ্বর বলিয়া মনে করিতেন, কিন্তু ঔরংজেব ঈশ্বরকে 'রাব-উল-মুসলমিন' অর্থাৎ 'মুসলমানের ঈশ্বর' মনে করিতেন। এই ধারণা হইতেই তাঁহার আমলের সংকীর্ণ ধর্মান্ধ নীতির উদ্ভব হইয়াছিল যাহা মুঘল সাম্রাজ্যের ধ্বংসের অন্যতম প্রধান কারণ হইয়া দাঁড়াইয়াছিল।

**ঔরংজেবের আদর্শ**

**শাসনব্যবস্থা ( Administrative System ) :** বাবর ও হুমায়ুনের আমলে শাসনব্যবস্থা ছিল সুলতানি আমলের শাসনব্যবস্থার অনুসরণ মাত্র। এই দুইজনের কাহারো পক্ষে শাসনব্যবস্থার কোন প্রকার সংস্কার সাধন বা নূতন কিছুর উদ্ভাবন করা সম্ভব হয় নাই। অবশ্য এজন্য প্রয়োজনীয় অবকাশও তাঁহারা পান নাই। মুঘল শাসনব্যবস্থা বলিতে যাহা বুঝায় তাহা বস্তুত সম্রাট আকবরের আমলেই রচিত হইয়াছিল। আকবর-প্রবর্তিত শাসনব্যবস্থা মুঘল আমলে কার্যকরী ছিল বটে, কিন্তু শাহ্‌জাহানের আমল হইতে আকবরের শাসনব্যবস্থার মৌল নীতিগুলির পরিবর্তন ঘটে, আকবরের উদার, সর্বধর্ম-সহিষ্ণু জাতীয়তাবাদী নীতির স্থলে ধর্মান্ধ, সংকীর্ণ নীতির প্রয়োগের সূত্রপাত শাহ্‌জাহানের আমল হইতেই পরিলক্ষিত হয়। ঔরংজেবের অধীনে ইহা চরমে পেঁছে এবং মুঘল সাম্রাজ্যের ভিত্তি শিথিল করিয়া দেয়।

**বাবর ও হুমায়ুনের শাসনব্যবস্থা পুনর্গঠনের সময় বা সুযোগের অভাব**

বাবর ও হুমায়ুন মুঘল শাসনব্যবস্থা পুনর্গঠনের সময় এবং সুযোগ পান নাই। তাঁহাদের নাতিদীর্ঘ শাসনকাল মুঘল সাম্রাজ্যের প্রতিষ্ঠা এবং পুনঃপ্রতিষ্ঠার কাজেই ব্যয়িত হইয়াছিল। মুঘল শাসনব্যবস্থা ছিল এককেন্দ্রিক স্বৈরাচারী শাসন। ইহার মূল ভিত্তি এবং শক্তি ছিল সামরিক শক্তি-নির্ভর। সম্রাটের ব্যক্তিত্বের তারতম্যের সঙ্গে সঙ্গে সামরিক বাহিনীর আজ্ঞানুবর্তিতার ও শৃঙ্খলার তারতম্য ঘটিত। স্বভাবতই সম্রাটের ব্যক্তিত্ব ও সমরকুশলতা এবং সেনাবাহিনীর দক্ষতা শাসনব্যবস্থার উৎকর্ষের পরিমাণ নির্ধারণ করিত। আকবর তাঁহার বিখ্যাত মনসবদারি প্রথা চালু করিয়া মনসবদারদিগকে জায়গীর ভোগ-দখলের অধিকার দিয়া তাহাদিগকে সামরিক ও বেসামরিক কাজে নিয়োগ করিতেন।

**এককেন্দ্রিক স্বৈরাচার**

**সম্রাটের ক্ষমতা**

সম্রাট ছিলেন শাসনব্যবস্থার সর্বেসর্বা, সামরিক সর্বাধিনায়ক, সর্বোচ্চ আইন-প্রণেতা, সর্বোচ্চ বিচারক। তাঁহার সিদ্ধান্তই ছিল চূড়ান্ত। তিনি পদস্থ কর্মচারীদিগকে নিয়োগ, পদচ্যুত, বদলি বা একপদ হইতে উচ্চতর পদে স্থাপন প্রভৃতি করিবার একমাত্র অধিকারী ছিলেন। তাঁহার কার্যকলাপ অথবা সিদ্ধান্ত নিয়ন্ত্রণ করিবার মত কোন ব্যবস্থা ছিল না। আইনত তাঁহার ক্ষমতা নিরঙ্কুশ হইলেও বাস্তবক্ষেত্রে মুসলমান অভিজাতবর্গ, সামরিক পদস্থ কর্মচারিবর্গ কর্তৃক পরোক্ষভাবে তাঁহার সিদ্ধান্ত ও কার্যকলাপ কতক পরিমাণে নিয়ন্ত্রিত করিত। ঔরংজেবের ন্যায় সম্রাটের ক্ষেত্রে কোরাণের অনুশাসন সকলপ্রকার কার্যকে প্রভাবিত করিত।

**সম্রাটের ক্ষমতা নিরঙ্কুশ—বাস্তবক্ষেত্রে পরোক্ষ নিয়ন্ত্রণ**

**রাষ্ট্র ও ধর্মের একত্রীকরণ নহে**

কোন কোন পণ্ডিত মনে করেন যে, মুঘল শাসনব্যবস্থায় সম্রাট রাষ্ট্র এবং ধর্ম উভয়েরই সর্বেসর্বা ছিলেন। বস্তুত ইহা সত্য নহে। ঔরংজেব কতকটা এইরূপ শাসন পরিচালনা করিলেও অপরাপর মুঘল সম্রাট রাষ্ট্র ও ধর্মের সংমিশ্রণ সাধন করেন নাই। সম্রাট আকবর এ-বিষয়ে শ্রেষ্ঠ প্রমাণ।

প্রতিরক্ষা ও রাজস্ব আদায় মুঘল শাসনের মূল দায়িত্ব

মুঘল শাসনের মূল নীতি ছিল প্রজাবর্গকে বহিরাগত শত্রু এবং অভ্যন্তরীণ গোলযোগ হইতে রক্ষা করা। অপর কর্তব্য ছিল রাজস্ব আদায় করা। এই দুই কর্তব্য ভিন্ন অপরাপর ব্যাপারে মুঘল প্রশাসন যথাসম্ভব নিরপেক্ষতার নীতি অনুসরণ করিত। অপরাপর যে-সকল কাজ মুঘল আমলে সম্পন্ন হইয়াছিল তাহা সম্রাটের ব্যক্তিগত উদ্যোগ ও উৎসাহের ফলস্বরূপ। শিল্প, স্থাপত্য, শিক্ষা প্রভৃতি রাষ্ট্রকর্তব্য হিসাবে উৎসাহিত হয় নাই।

কর্মচারিবর্গ

সম্রাটের কার্যকলাপে সাহায্যের জন্য যে-সকল রাজকর্মচারী নিযুক্ত হইতেন তাঁহাদের মধ্যে সর্বোচ্চে ছিলেন ওয়াজির বা প্রধানমন্ত্রী। রাষ্ট্রের অর্থ-বিভাগের এবং রাজস্ব আদায়ের দায়িত্ব ছিল ওয়াজির বা দেওয়ানের উপর। মির বক্সী সেনাবাহিনীর সংগঠন, প্রশিক্ষণ প্রভৃতির দায়িত্ব প্রাপ্ত ছিলেন। খান-ই-সামান সরকারী কারখানার এবং সম্রাটের পারিবারিক সব-কিছুর দেখাশুনা করিতেন। সদর্-ই-সুদূর ছিলেন সম্রাটের ধর্মীয় পরামর্শদাতা। মুঘল আমলে মন্ত্রীদের স্বাধীনভাবে কর্তব্য সম্পাদনের ক্ষমতা ছিল না। তাঁহারা সম্রাটের অধীন উচ্চ করণিক স্বরূপ ছিলেন। উপরি-উক্ত পদস্থ কর্মচারী ভিন্ন নিম্ন-পর্যায়ের আরও বহু কর্মচারী ছিলেন।

সুবা : সুবার প্রশাসন

মুঘল শাসনে প্রদেশ বা সুবাগুলিতে এক-একজন করিয়া সুবাদার নিযুক্ত হইতেন। ইহা ভিন্ন, একজন দেওয়ান রাজস্ব আদায় ও সুবাদারের প্রশাসনিক ব্যয় সংকুলান করিয়া উদ্‌বৃত্ত অর্থ দিল্লীর রাজকোষে প্রেরণ করিতেন। দেওয়ান দেওয়ানি মোকদ্দমার বিচারের ভারপ্রাপ্ত ছিলেন। সুবাদার সুবার প্রতিরক্ষা, প্রশাসন এবং ফৌজদারি বিচারের দায়িত্ব পালন করিতেন। সুবার বিভিন্নাংশে এক-একজন ফৌজদার নিযুক্ত থাকিতেন। প্রত্যেক শহরে পুলিসের দায়িত্ব ছিল কটোয়ালের উপর। গ্রামাঞ্চলে পুলিসের কাজ জমিদারগণ নিজেদের দায়িত্বে করাইতেন। এই সকল কর্মচারী ভিন্ন প্রত্যেক সুবায় বক্সী, সদর্, কাজী, ওয়াকিনবিশ, মুহ্‌তসীব, মির বকর্ প্রভৃতি নানা পর্যায়ের কর্মচারী থাকিত।

অপরাধের শাস্তি

মুঘল আমলে কোরাণের আইন অনুসারে অপরাধীর বিচার করা ও শাস্তি দেওয়া হইত। ঔরংজেব 'ফতোয়াৎ-ই-আলমগীর' নামে একটি আইনবিধি রচনা করিয়া বিচারকার্যের সুবিধা করিয়া দিয়াছিলেন। বিভিন্ন ধরনের অপরাধের বিভিন্ন প্রকার শাস্তি ছিল। যেমন, জনসাধারণের সম্মুখে বেত মারা, নির্বাসন দণ্ড দেওয়া, অপরাধী যাহাকে হত্যা করিয়াছে তাহার আত্মীয় দ্বারা অপরাধীকে হত্যা করান, মাথার চুল কামাইয়া গাধার পিঠে চড়াইয়া রাস্তায় ঘোরান প্রভৃতি। সরকারী অর্থ আত্মসাৎ করিলে সম্রাটের আদেশ অনুযায়ী হাতীর পায়ের নিচে ফেলিয়া বা নৃশংস অত্যাচার করিয়া হত্যা করিবার রীতি ছিল।

**সমাজ জীবন ( Social Life ) :** ভারতবর্ষের ইতিহাস প্রধানত রাজা ও সম্রাটদের যুদ্ধ-বিগ্রহের ইতিহাস। অবশ্য মধ্যযুগীয় ইওরোপের ইতিহাসেও এই বৈশিষ্ট্যই পরিলক্ষিত হয়। জনসাধারণ ঐ সময়কার ঐতিহাসিকের দৃষ্টির বহির্ভূত ছিল। রাজা, মহারাজা, সুলতান বা সম্রাটের কাহিনী বর্ণনায় জনসাধারণের সম্পর্কে যতটুকু উল্লেখ করা প্রয়োজন হইত উহা ভিন্ন, তাহারা ইতিহাসের পৃষ্ঠায় অপাংক্তেয় ছিল। একমাত্র আবুল ফজল এবং ইওরোপীয় পর্যটকদের বর্ণনায় সমসাময়িক জনসমাজ সম্পর্কে কিছু ঐতিহাসিক তথ্য পাওয়া যায়। ইওরোপীয় পর্যটকদের মধ্যে র‍্যাল্‌ফ্ ফীচ্, উইলিয়াম হকিন্স, সার টমাস রো, ফ্রান্সিসকো পেলসার্ট, বার্ণিয়ে, টেভার্নিয়ে, থেভেনো প্রভৃতির নাম উল্লেখযোগ্য।

**ইতিহাসে জনসাধারণ সম্পর্কে বিবরণের অভাব**

সমাজ ছিল সামন্ততান্ত্রিক। অভিজাত শ্রেণী এবং রাজকর্মচারী ভিন্ন অপর কেহই তেমন সম্মানিত ছিল না। অভিজাত সম্প্রদায়ের জীবন-যাত্রার মান খুবই উন্নত ছিল। বিলাসব্যসন, ব্যভিচার, মদ্যাসক্তি প্রভৃতি অভিজাত সম্প্রদায়ের প্রধান বৈশিষ্ট্য ছিল। সম্রাট ভিন্ন বর্ধিষ্ণু অভিজাতগণের 'হারেম' থাকিত। আবুল ফজলের বর্ণনা হইতে জানা যায় যে, সম্রাটের হারেমে পাঁচ হাজার স্ত্রীলোক থাকিত। সেই যুগে অভিজাত শ্রেণীর মধ্যে পরস্পর বিদ্বেষ, ঈর্ষাপরায়ণতা ও ষড়যন্ত্রপ্রিয়তা অত্যধিক পরিমাণে পরিলক্ষিত হয়।

**সামন্ততান্ত্রিক সমাজ : অভিজাত শ্রেণী**

অভিজাত সম্প্রদায়ের নীচে মধ্যবিত্ত সমাজেরও পরিচয় পাওয়া যায়। তাহাদের সংখ্যা যেমন ছিল অল্প, তাহাদের জীবনযাত্রার মানও ছিল তেমনি সাধারণ। মাদক দ্রব্যাদিতে আসক্তি, ব্যভিচার প্রভৃতি হইতে এই সম্প্রদায় সম্পূর্ণ মুক্ত ছিল। ভারতের পশ্চিম উপকূলের বণিকগণ অবশ্য অত্যন্ত ঐশ্বর্যশালী ছিল, তাহাদের জীবনযাত্রার মানও ছিল খুব উচ্চ।

**মধ্যবিত্ত শ্রেণী**

সাধারণ শ্রেণীর লোকের অবস্থা ঊর্ধ্বতন শ্রেণীর তুলনায় অত্যন্ত শোচনীয় ছিল। প্রয়োজনীয় শীতবস্ত্র, জুতা প্রভৃতি তাহাদের ক্রয়ক্ষমতার বহির্ভূত ছিল। তাহাদের খাদ্যদ্রব্যাদিও ছিল অতি সাধারণ। পেল্‌সার্ট (Francisco Palsaert)-এর বর্ণনা হইতে জানা যায় যে, সাধারণ অবস্থায় তাহাদের খাওয়া-পরার কোন অসুবিধা না থাকিলেও দুর্ভিক্ষ বা কোনপ্রকার প্রাকৃতিক দুর্বিপাক দেখা দিলে তাহাদের দুর্দশার সীমা থাকিত না। মুঘল যুগে ঢাকা, গুজরাট, সিন্ধু উপত্যকা, দাক্ষিণাত্য, আগ্রা ও দিল্লীতে দুর্ভিক্ষ দেখা দিয়াছিল। আকবরের রাজত্বের প্রথম দিকে আগ্রা ও দিল্লীতে যে-দুর্ভিক্ষ দেখা দিয়াছিল তাহা বদাউনি স্বচক্ষে দেখিয়া মন্তব্য করিয়াছেন যে, সমগ্র অঞ্চল মরুভূমিতে পরিণত হইয়া গিয়াছিল। খাদ্যাভাবে মানুষ মানুষের মাংস খাইতে দ্বিধাবোধ করে নাই। আকবরের আমলের সর্বাধিক ভয়াবহ দুর্ভিক্ষ ১৬৯৪-৯৮ চারিবৎসর স্থায়ী ছিল।

**সাধারণ শ্রেণী**

বিদেশী পর্যটক পেল্‌সার্ট ভারতবর্ষে দীর্ঘ সাত বৎসর কাটাইয়াছিলেন। তিনি

তাঁহার দীর্ঘকালের অভিজ্ঞতা হইতে তদানীন্তন সমাজ সম্পর্কে যে-বিবরণ রাখিয়া গিয়াছেন তাহা হইতে জানা যায় যে, ঐ সময়ে তিন শ্রেণীর লোক ছিল যাহারা নামেমাত্রই স্বাধীন প্রজা বলিয়া বিবেচিত হইত। বস্তুত, তাহাদের অবস্থা ক্রীতদাস অপেক্ষা কোন অংশে উন্নত ছিল না। এই তিন শ্রেণী হইল ঃ শ্রমিক শ্রেণী, দোকানদার শ্রেণী এবং বেয়ারা বা চাকর শ্রেণী। সেই সময়ে ক্রীতদাস প্রথার প্রচলন ছিল এবং খোজা ও ক্রীতদাস ক্রয়-বিক্রয় নির্বিবাদে চলিত।

**নিম্ন মধ্যবিত্ত শ্রেণী সম্পর্কে পেলসার্টের বর্ণনা**

দেশের সাধারণ লোকের অবস্থা মোটেই সন্তোষজনক ছিল না, একথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। তাহারা মাটির ঘরে বাস করিত এবং তাহাদের উপর নানাপ্রকার জুলুম চলিত। শাহজাহানের আমল হইতে সাধারণ শ্রেণী, বিশেষত কৃষকদের উপর নানাপ্রকার অত্যাচার শুরু হয়। ফলে, তাহাদের অবস্থা ক্রমেই শোচনীয় হইয়া উঠে। প্রাদেশিক শাসন-কর্তাগণ নানাভাবে কৃষক সম্প্রদায়ের নিকট হইতে অর্থ আদায় করিতেন।

**সাধারণ শ্রেণীর দুরবস্থা**

অমিতাচার, ব্যভিচার প্রভৃতি দোষ ধনী সম্প্রদায়ের মধ্যেই দেখা যাইত। সাধারণ লোকের মধ্যে এই সকল দুরাচার মোটেই ছিল না। তাহারা যেমন ছিল মিতাচারী তেমন ধর্মপরায়ণ। বাল্যবিবাহ, পণপ্রথা, কৌলীন্য প্রথা, সতীদাহ প্রথা ঐ সময়কার সমাজ-জীবনের কয়েকটি উল্লেখযোগ্য বৈশিষ্ট্য। সম্রাট আকবর বাল্যবিবাহ এবং বলপূর্বক সতীদাহ প্রথা নিবারণের চেষ্টা করিয়াছিলেন বটে, কিন্তু তাঁহার চেষ্টা ফলবতী হয় নাই। বোল্টু, স্ক্যাফটন, ক্র্যাফোর্ড প্রভৃতি ইওরোপীয় লেখক তদানীন্তন সমাজের উপরি-উক্ত কুসংস্কারগুলির উল্লেখ করিয়াছেন। বিধবা বিবাহ প্রথা কেবলমাত্র মারাঠা, জাঠ ও অব্রাহ্মণদের মধ্যেই প্রচলিত ছিল। হিন্দুদের নৈতিকতা সম্পর্কে টেভার্নিয়ে উচ্ছ্বসিত প্রশংসা করিয়া গিয়াছেন। তাঁহার বর্ণনা হইতে জানা যায় যে, তখনকার হিন্দু সম্প্রদায় মিত্যব্যয়ী, সৎ এবং সচ্চরিত্র ছিল।

**সামাজিক রীতি-নীতি**

**হিন্দু সমাজের নৈতিকতা**

**অর্থনৈতিক জীবন (Economic Life) ঃ** মুঘল যুগে প্রজাবর্গের প্রধান উপজীবিকা ছিল কৃষি। দেশের বিভিন্ন অংশে বিভিন্ন প্রকারের শস্য উৎপন্ন হইত। আবুল ফজল-এর আইন-ই-আকবরীতে সেই আমলে কৃষিজাত ফসলের বিস্তারিত বিবরণ পাওয়া যায়। খাদ্যশস্যের মধ্যে গম, চাউল, বার্লি, বজরা, জওয়ার ছোলা, ডালের মধ্যে মুগ, মুসুরি, অরহড়, মটর, তৈলবীজের মধ্যে সরিষা, তিল, রেপ, সূর্যমুখী, রেঢ়ী এবং এই সকল ভিন্ন আখ, তুলা, নীল, সুপারি, পোস্ত, আফিং প্রভৃতি উত্তর-ভারতে প্রচুর উৎপন্ন হইত। দক্ষিণ-ভারতে চাল, গম, ডাল, আখ, তুলা, নীল, রেঢ়ী, লঙ্কা, নারিকেল প্রভৃতি উৎপন্ন হইত। বাংলা ও বিহারেই আখ বেশী জন্মাইত বলিয়া এই দুই দেশেই চিনি প্রস্তুত হইত এবং ভারতবর্ষের অপরাপর

অংশে সেই চিনি প্রেরিত হইত। পেলসার্টের বর্ণনা হইতে জানা যায় যে, যমুনা উপত্যকা এবং মধ্য-ভারতে প্রচুর পরিমাণে নীল উৎপন্ন হইত। ইহা ভিন্ন, রেশম, তুলা, তামাক প্রভৃতি বিভিন্ন অংশে প্রচুর পরিমাণে জন্মিত। জাহাঙ্গীরের আমলে পোর্তুগীজ বণিকরা গুজরাটে তামাকের চাষ প্রথম শুরু করে। পরে তাহা অপরাপর অঞ্চলে বিস্তৃত হয়। যে-বৎসর ফসল ভাল হইত সেই বৎসর কৃষকদের মোটামুটি স্বচ্ছন্দেই চলিত, কিন্তু অজন্মা, দুর্ভিক্ষ প্রভৃতির কালে তাহাদের দুর্দশার সীমা থাকিত না। দুর্ভিক্ষও যে না ঘটিত এমন নহে, কয়েক বৎসর পর পরই দুর্ভিক্ষ, অজন্মা প্রভৃতি দেখা দিত।

**কৃষি : উৎপন্ন শস্যাদি**

কৃষকদের প্রয়োজনীয় মূলধন না থাকিবার ফলে তাহারা কৃষির উন্নতি সাধন করিতে ইচ্ছা থাকিলেও করিতে পারিত না। আকবর তাহাদিগকে সাহায্য করিবার উদ্দেশ্যে চাষের গরু, বীজ প্রভৃতি ক্রয় করিবার জন্য ঋণদানের ব্যবস্থা করিয়াছিলেন। ঐ ঋণ বাৎসরিক কিস্তিতে শোধ করা চলিত। এইরূপ সাহায্য কৃষকগণ অপরাপর শাসকদের আমলে পায় নাই। নীলকর সাহেবরা ভারতবর্ষে নীলের চাষ করাইতে শুরু করিলে কৃষকদিগকে দাদন অর্থাৎ অগ্রিম দিয়া তাহাদের উৎপন্ন নীল নামমাত্র মূল্যে ক্রয় করিয়া লইবার ব্যবস্থা করায় কৃষকদের অবস্থা আরও শোচনীয় হইয়া পড়িয়াছিল। মুঘলযুগে কৃষি উন্নয়নের কোন সরকারী নীতি না থাকায় সম্রাটদের আর্থিক প্রাচুর্যের পার্শ্বে কৃষকদের দুরবস্থা এক অতি শোচনীয় দৃশ্যের সৃষ্টি করিয়াছিল (পেলসার্ট)।

**কৃষকদের দুরবস্থা**

মুঘল যুগের অর্থনৈতিক জীবনের অন্যতম প্রধান বৈশিষ্ট্য ছিল শিল্পোৎপন্ন সামগ্রীর প্রাচুর্য। এই সকল সামগ্রী সমগ্র দেশের চাহিদা মিটাইয়াও প্রচুর পরিমাণে বিদেশে রপ্তানি করা হইত। ভারতীয় সুতীবস্ত্রাদি বিদেশীয় বাজারে অতি উচ্চ মূল্যে বিক্রয় হইত। ঐ সময়ে কুটির শিল্প ভিন্ন বড় বড় সরকারী কারখানাও ছিল। বার্ণিয়ে বাংলাদেশকে রেশম ও সুতীবস্ত্রের আড়ৎ বলিয়া বর্ণনা করিয়াছেন। সুতী, রেশম ও পশমী বস্ত্র ছিল সেই সময়কার সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ শিল্প। রেশম বস্ত্র প্রভৃতি বাংলাদেশে প্রস্তুত হইত, কাশ্মীরেও কতক পরিমাণে প্রস্তুত হইত। ক্যাম্বে, পাটন ও আহম্মদাবাদে রেশম বস্ত্র বয়নের ব্যবস্থা ছিল। লাহোর ও কাশ্মীর শাল, গালিচা প্রভৃতির জন্য প্রসিদ্ধ ছিল। এই সকল দ্রব্যও বিদেশে সমাদৃত ছিল। এডোয়ার্ড টেরি উল্লেখ করিয়াছেন যে, মোটা সুতী বস্ত্র নানা প্রকার রঙিন ছাপে ছাপাইয়া অতি সুন্দর করা হইত। এইসকল রং বহুবার ধুইলেও সামান্যতমভাবে হ্রাস পাইত না। বাংলা ও বিহারে প্রচুর পরিমাণে সোরা (Saltpetre) উৎপন্ন হইত এবং বিদেশীয় বণিকগণ উহা ইওরোপে চালান দিত। সম্রাট ও অভিজাত শ্রেণী এবং পদস্থ রাজকর্মচারীদের ব্যবহারের জন্য প্রয়োজনীয় সামগ্রী প্রস্তুতের জন্য সরকার হইতে বহুসংখ্যক কারখানা স্থাপন করা হইয়াছিল। বার্ণিয়ের বর্ণনা হইতে জানা যায় যে, বহু স্থানে বিরাট বিরাট ঘরে কারখানায় কোনটিতে পোশাক নির্মাণ, কোনটিতে স্বর্ণকারের কাজ, ছুতোর মিস্ত্রীর কাজ,

**শিল্প : শিল্পোৎপন্ন দ্রব্যাদি**

**সরকারী কারখানা**

ব্রোকেড্, সিল্ক প্রভৃতির কাজ চলিতে তিনি দেখিতে পাইয়াছিলেন। দিল্লী ভিন্ন, লাহোর, ফতেপুর, আগ্রা, কাশ্মীর, বুরহানপুর প্রভৃতি শহরে সরকারী কারখানা ছিল।

**আমদানি ও রপ্তানি**

রপ্তানি সামগ্রীর মধ্যে নীল, সোরা, রেশমবস্ত্র, সুতীবস্ত্র, মসলিন, চিনি, আফিং, মশলা, গোলমরিচ প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। আমদানি সামগ্রীর মধ্যে চীনামাটির বাসন, ঘোড়া, সোনা, রুপা, মূল্যবান মণিমুক্তা, তামা, টিন, দস্তা, গন্ধদ্রব্য, কাঁচামাল হিসাবে রেশম ইওরোপীয় মদ, এবং আফ্রিকা হইতে ক্রীতদাস প্রভৃতি উল্লেখযোগ্য।

**অভ্যন্তরীণ বাণিজ্য**

দেশের অভ্যন্তরে বাণিজ্য দ্রব্যাদি স্থল ও জলপথে বহন করা হইত। সেই সময়ে কয়েকটি বৃহৎ রাজপথও ছিল। পথিক ও বণিকদের সুবিধার জন্য সরাইখানা ও বিশ্রামঘর থাকিত। জলপথ বা স্থলপথে বণিকগণ নিরাপদে যাতায়াত করিতে পারিত। মুঘল যুগে ভারতের প্রধান বাণিজ্য বন্দরগুলির মধ্যে বিশেষ উল্লেখযোগ্য ছিল সিন্ধুর লাহরি বন্দর, গুজরাটের ভারুচ, সুরাট ও ক্যাম্বে, বাংলার সাতগাঁও, শ্রীপুর, সোনারগাঁও, চট্টগ্রাম, মহারাষ্ট্রের ব্যাসিন, চৌহুল, দাবুল, ভাটখাল, গোয়া, মালাবারের কালিকট, করমণ্ডলের মসুলিপত্তম, নেগাপত্তম। এই সকল বন্দর হইতে পেগু, যাভা, সুমাত্রা, চীন, আফ্রিকা, মোচা, অরমুজ, সিংহল প্রভৃতি দেশের সহিত সামুদ্রিক বাণিজ্য চলিত। অনুরূপ, স্থলপথে মুলতান হইতে কান্দাহার এবং লাহোর হইতে কাবুলে বাণিজ্য চলাচল ছিল।

**বাণিজ্য বন্দর ঃ সমুদ্রপথ ও স্থলপথে বাণিজ্য**

শাহ্‌জাহানের রাজত্বকালে শিল্পজীবীদের অবস্থার উন্নতি পরিলক্ষিত হইলেও কৃষিজীবীদের অবস্থা ক্রমেই শোচনীয় হইতে থাকে। ঔরংজেবের রাজত্বকালে জনসাধারণের অর্থনৈতিক অবস্থার অধিকতর অবনতি ঘটে। তাঁহার রাজত্বের শেষভাগ হইতে ভারতবর্ষের অর্থনৈতিক সমৃদ্ধি লোপ পাইতে থাকে। ক্রমাগত যুদ্ধ-বিগ্রহ, রাজনৈতিক অব্যবস্থা প্রভৃতির ফলে দেশের শান্তি বিনষ্ট হওয়ায় অর্থনৈতিক জীবন পর্যুদস্ত হইয়া পড়ে। দেশের কৃষি এবং শিল্প উভয় ক্ষেত্রেই অবনতি দেখা দেয়। ১৬৯০-৯৮ এই কয়েক বৎসর ইংরেজ বণিকগণ রপ্তানির জন্য প্রয়োজনীয় পরিমাণ বস্ত্রাদি যোগাড় করিতে পারে নাই। ইহা হইতেই তখনকার অর্থনৈতিক অবনতির ধারণা জন্মে। বাংলাদেশ ঐ সময়ে যুদ্ধ-বিগ্রহাদি হইতে মুক্ত ছিল বটে, তথাপি ঔরংজেবের দীর্ঘকাল-ব্যাপী দাক্ষিণাত্য যুদ্ধের ব্যয় বাংলা সুবার রাজস্ব হইতেই সঙ্কুলান করা হইত। ফলে, বাংলাদেশের অর্থনৈতিক সমৃদ্ধিও হ্রাস পাইয়াছিল। তদুপরি নাদির শাহের লুণ্ঠন, ইংরেজ বণিকগণের প্রতিযোগিতা দেশের অর্থনৈতিক জীবনেও এক বিপর্যয় ডাকিয়া আনিয়াছিল।

**জনসাধারণের অর্থনৈতিক অবনতি**

**শিল্প ও সাহিত্য ( Art & Literature ):** তুর্কী-আফগান যুগে হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের মধ্যে যে সম্প্রীতি ও সৌহার্দ্যের সূচনা হইয়াছিল আকবরের আমলে তাহা বহুগুণে বৃদ্ধিপ্রাপ্ত হয়। শাহ্‌জাহান বিশেষত ঔরংজেবের আমলের সংকীর্ণ ধর্মান্ধ নীতি এই পরস্পর সৌহার্দ্য বিনাশ করিতে পারে নাই। এই দুই শক্তিশালী সম্প্রদায়ের মধ্যে সাংস্কৃতিক আদান-প্রদানের ফলে যে নবচেতনার সৃষ্টি হইয়াছিল তাহা সমসাময়িক স্থাপত্য, শিল্পকলা ও সাহিত্যে প্রতিফলিত হইয়াছিল। হিন্দু ও মুসলমান স্থাপত্যরীতির সংমিশ্রণে সেকালে এক নূতন বলিষ্ঠ শিল্পরীতি গড়িয়া উঠিয়াছিল।

**হিন্দু ও মুসলমান শিল্প ও স্থাপত্য-রীতির সংমিশ্রণ**

বাবর ভারতীয় শিল্পরীতি পছন্দ করিতেন না। তিনি কন্‌স্টান্‌টিনোপ্‌ল হইতে সিনা নামে জনৈক স্থপতিকে তাঁহার মসজিদ ও অপরাপর সৌধাদি নির্মাণের জন্য আমন্ত্রণ করিয়া আনিয়াছিলেন বলিয়া কথিত আছে। কিন্তু পারসি ব্রাউন (Mr Percy Brown) প্রমুখ ঐতিহাসিকগণ কন্‌স্টান্‌টিনোপ্‌লের শিল্প-রীতির কোন পরিচয় বাবরের শিল্প-নিদর্শনে দেখিতে পান নাই। উপরন্তু বাবর যে অসংখ্য ভারতীয় স্থপতি ও প্রস্তর-শিল্পীদের নিযুক্ত করিয়াছিলেন তাহার প্রমাণ আছে। বাবরের আমলে শিল্প-নিদর্শনগুলির মধ্যে সম্বলের 'জামি মসজিদ', আগ্রায় একটি মসজিদ এবং পানিপথের কাবুলিবাগ নামক স্থানে একটি মসজিদ এখনও বিদ্যমান। মুঘলসম্রাটগণ শিল্প, স্থাপত্য ও সাহিত্যের উদার পৃষ্ঠপোষক ছিলেন, সে-বিষয়ে সন্দেহ নাই। হুমায়ুনের আমলেরও দুইটি মসজিদ তাঁহার স্থাপত্যানুরাগের সাক্ষ্য বহন করিতেছে। ঐ সময়কার স্থাপত্য-শিল্পের ক্ষেত্রে শের শাহের দান নেহাত কম ছিল না। তাঁহার পৃষ্ঠপোষকতায় নির্মিত 'পুরান কিলা', 'কিল-ই-কুহ্‌না মসজিদ' এবং সাসারামে শের শাহের সমাধি-সৌধ প্রভৃতি এক অতি উন্নত এবং আলঙ্কারিক ধরনের শিল্পরীতির পরিচায়ক।

**বাবরের শিল্পানুরাগ**

**হুমায়ুন ও শের শাহের আমলে স্থাপত্য-শিল্প**

সম্রাট আকবর শিল্প ও স্থাপত্যের বিশেষ অনুরাগী ছিলেন। আবুল ফজলের বর্ণনা হইতে আকবরের শিল্পজ্ঞান ও নির্মাণকার্যাদির ব্যাপারে ব্যবসায়ীসুলভ পরিদর্শন-ক্ষমতার সম্পর্কে অবগত হওয়া যায়। তাঁহার আমলে পারসিক ও হিন্দু স্থাপত্যরীতির সম্পূর্ণ সংমিশ্রণ পরিলক্ষিত হয়।

**আকবরের আমলে পারসিক ও হিন্দু স্থাপত্যের সংমিশ্রণ**

আকবরের আমলে নির্মিত প্রাসাদ-দুর্গ, মসজিদ ও সমাধি-সৌধগুলির মধ্যে তাঁহার বিমাতা হাজী বেগমের সমাধি-সৌধ প্রথমেই উল্লেখযোগ্য। হুমায়ুন যখন পারস্য সম্রাটের আশ্রয়ে কিছুকাল সিংহাসনচ্যুত অবস্থায় ছিলেন, সেই সময় হাজী বেগম তাঁহার সঙ্গে ছিলেন। পিতার প্রতি এই আনুগত্যের জন্য আকবর হাজী বেগমের সমাধি-সৌধটি নির্মাণ করাইয়াছিলেন। এই সমাধি-সৌধটিতে পারসিক ও ভারতীয় স্থাপত্যরীতির এক সুন্দর সংমিশ্রণ পরিলক্ষিত হয়। জাহাঙ্গীরী মহল, হুমায়ুনের সমাধি, ইবাদৎখানা,

**আকবরের আমলে স্থাপত্য-শিল্প**

বুলন্দ দরওয়াজা, পাঁচমহল প্রভৃতি এবং আকবরের আমলের অপরাপর স্থাপত্য কীর্তিও বিশেষ উল্লেখযোগ্য। সেকেন্দ্রায় আকবরের সমাধি-সৌধটির পরিকল্পনা আকবরের জীবদ্দশায়ই প্রস্তুত হইয়াছিল। এই সকল ভিন্ন আকবর কতকগুলি সুবিশাল দুর্গ নির্মাণ করিয়া আবুল ফজলের ভাষায় "যাহারা ভীত, সন্ত্রস্ত তাহাদিগকে রক্ষার, যাহারা বিদ্রোহপ্রবণ তাহাদের ভীতি প্রদর্শনের এবং যাহারা শান্তিপ্রিয় ও অনুগত তাহাদিগকে আনন্দ দানের" ব্যবস্থা করিয়াছিলেন। আকবরের স্থাপত্য অনুরাগের বিশেষ পরিচয় তাঁহার আগ্রা ও লাহোরের প্রাসাদ-দুর্গ দুইটি। এই দুইটি প্রাসাদ-দুর্গ লাল পাথরের তৈয়ারি। আগ্রা প্রাসাদ-দুর্গের অভ্যন্তরে আকবরী মহল ও জাহাঙ্গীরী মহল, লাহোর প্রাসাদ-দুর্গের মাত্র একটি প্রাসাদ বর্তমান আছে। এলাহাবাদে নির্মিত আকবরের প্রাসাদ-দুর্গটি এখনও বিদ্যমান। ইহার সৌন্দর্য এখনও দর্শকের বিস্ময় উৎপাদন করে।

১৫৭২ খ্রীষ্টাব্দে গুজরাট জয়ের নিদর্শন হিসাবে আকবর ফতেপুর সিক্রি অর্থাৎ 'বিজয় নগর' ( City of Victory ) নির্মাণ করান। চৌদ্দ-পনর বৎসরের মধ্যে এই অতি মনোরম শহরটি নির্মাণ করাইয়া আকবর এক অসাধ্য সাধন করিয়াছিলেন। জাহাঙ্গীর তাঁহার আত্মজীবনীতে লিখিয়াছেন যে, হিংস্র জন্তু জানোয়ার পরিপূর্ণ এক অরণ্যাঞ্চল চৌদ্দ বৎসরের বাগান, প্রাসাদ প্রভৃতিতে অতি মনোরম এক নগরীতে রূপান্তরিত হইয়াছিল। ফতেপুর সিক্রির স্থাপত্য কৌশলে হিন্দু এবং ইসলামীয় স্থাপত্য রীতির সংমিশ্রণ পরিলক্ষিত হয়। ইহা আকবরের ভারতীয় তথা হিন্দু সংস্কৃতির প্রতি শ্রদ্ধা ও সহনশীলতার পরিচায়ক, সন্দেহ নাই। যোধাবাঈ'র প্রাসাদ, বীরবলের প্রাসাদ প্রভৃতি হিন্দু স্থাপত্য এবং কারুকার্যের অতি সুন্দর নিদর্শন। দেওয়ান-ই-খাস সৌন্দর্যের দিক দিয়া যেমন প্রশংসনীয়, সম্রাট মধ্যবর্তী স্থানে তাঁহার সিংহাসনে বসিয়া বিচারকার্য করিবার কালে চতুর্দিকে তাঁহার দৃষ্টি সমানভাবে যাহাতে থাকিতে পারে সেইরূপ নির্মাণ কৌশলও বিস্ময়কর।

**জাহাঙ্গীরের আমলে স্থাপত্য-শিল্প**

আকবরের স্থাপত্য কীর্তির তুলনায় তাঁহার পুত্র জাহাঙ্গীরের আমলের স্থাপত্য-কার্যাদি নগণ্য ছিল সন্দেহ নাই, তথাপি ইতিমাদ্-উদ্-দৌলার সমাধি-সৌধটি তাঁহার শিল্পানুরাগের সাক্ষ্য বহন করিতেছে। তাঁহার আমলে মুঘল শিল্পরীতির সহিত রাজপুত শিল্পরীতির যে সংমিশ্রণ ঘটিয়াছিল তাহার সুস্পষ্ট প্রমাণ ইতিমাদ্-উদ্-দৌলার সমাধি-দৃষ্টে বুঝিতে পারা যায়। জাহাঙ্গীরের আমল স্থাপত্য শিল্পকার্যের জন্য তেমন উল্লেখযোগ্য নহে। তাঁহার প্রধান অনুরাগ ছিল চিত্র শিল্পের প্রতি। ইহা ভিন্ন বাগান স্থাপন করা ছিল তাঁহার নেশাস্বরূপ। কাশ্মীরের শালিমার বাগ, লাহোরের শালিমার বাগ প্রভৃতি সুদর্শন বাগান তাঁহার আমলে স্থাপন করা হইয়াছিল।

মুঘল যুগের স্থাপত্য ও শিল্পানুরাগের উৎকর্ষের জন্য সম্রাট শাহ্‌জাহানের রাজত্বকাল সর্বাধিক উল্লেখযোগ্য। মৌলিকতার দিক দিয়া বিচার করিলে শাহ্‌জাহানের আমলে শিল্পকৌশল আকবরের আমলের শিল্পকৌশল অপেক্ষা নিম্নস্তরের ছিল সন্দেহ

নাই, কিন্তু আলংকারিক শিল্পকৌশলে উহা ছিল সর্বাধিক শ্রেষ্ঠ। শাহ্‌জাহানের আমলের 'দেওয়ান-ই-আম', 'দেওয়ান-ই-খাস', 'মোতি মসজিদ', 'জামি মসজিদ', খাস মহল, শিশ্‌-মহল, মুসম্মান বুরুজ প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য। মোতি মসজিদ মুঘল স্থাপত্যের এক অনবদ্য শ্রেষ্ঠ কীর্তি বলিয়া মনে করা হয়। 'তাজমহল' সমাধি-সৌধটি হইল শাহ্‌জাহানের জগৎবিখ্যাত শিল্পকীর্তি। তাজমহল কোন্‌ স্থাপত্য শিল্পী-পরিকল্পিত সে-বিষয়ে মতপার্থক্য রহিয়াছে। জেসুইট পাদার ম্যানুরিক্‌-এর মতে জারোনিমো ভারোনিও ( Geronimo Verroneo ) নামে জনৈক ভেনিস-বাসী তাজমহলের এক প্রতিকৃতি নির্মাণ করিয়া শাহ্‌জাহানকে দিয়াছিলেন। ভারোনিও সেই সময় আগ্রায় বাস করিতেছিলেন। কিন্তু এই বক্তব্যের সত্যতা সম্পর্কে আধুনিক ঐতিহাসিক মাত্রেই সন্দেহ প্রকাশ করিয়াছেন। বস্তুত সেই সময়কার দলিল-দস্তাবেজ হইতে প্রমাণিত হইয়াছে যে, ওস্তাদ ঈশা ছিলেন তাজমহল নির্মাতাদের প্রধান স্থপতি। হ্যাভেল, পিটার মাণ্ডি, বার্নিয়ে, টেভার্ণিয়ে, থেভেনো প্রভৃতি কোন ইওরোপীয় পর্যটকই ভেনিসীয় স্থপতির উল্লেখ করেন নাই। হ্যাভেল সুস্পষ্টভাবে মন্তব্য করিয়াছেন যে, তাজমহলের গঠনসৌষ্ঠবে ভেনিসীয় শিল্পীর পরিকল্পনার পরিচয় নাই। ডক্টর স্মিথ বলেন যে, তাজমহল ইওরোপীয় ও এশীয় স্থাপত্যরীতির সংমিশ্রণের ফলশ্রুতি। কিন্তু তাজমহলে পাশ্চাত্য স্থাপত্য রীতির কোন নিদর্শন স্থাপত্য শিল্প-বিশারদগণ দেখিতে পান নাই। তাজমহল কন্‌স্টান্টিনোপ্‌লের ইসমাইল খাঁ রুমি কর্তৃক পরিকল্পিত, কান্দাহারের আমানত খাঁ সিরাজী কর্তৃক উহার যাবতীয় লিপি খোদাইয়ের কাজ সম্পন্ন এবং ভারতীয় কারিগরগণ কর্তৃক নির্মিত হইয়াছিল। মণি-মুক্তা-খচিত প্রচ্ছদপট অস্টিন দ্য বর্দো ( Austin de Bordeaux ) নামে জনৈক ফরাসী মণিকার করিয়া-ছিলেন, ইহাও সত্য নহে। কনৌজ ও মুলতানের হিন্দু কারিগরগণ কর্তৃক উহা নির্মিত হইয়াছিল। তাজমহলের সংলগ্ন বাগান-রণমল নামে জনৈক কাশ্মীরী নির্মাণ করেন। তাজমহলের গঠন সৌষ্ঠব, আলংকারিক কারুকার্য, বিভিন্ন অংশের পারস্পরিক অনুপাতে উহাকে স্থাপত্য শিল্পের এক বিস্ময়ে পরিণত করিয়াছে। ইহা শাহ্‌জাহানের প্রিয়তমা পত্নী মমতাজমহলের দেহাবশেষের উপর নির্মিত। জামি মসজিদ্‌ ভারতের সর্ববৃহৎ মসজিদ। শিল্পকৌশলেও শাহ্‌জাহানের আমল যথেষ্ট উৎকর্ষ লাভ করিয়া-ছিল। তাঁহার বিখ্যাত ময়ূর-সিংহাসন এ-বিষয়ে উল্লেখযোগ্য। পরিতাপের বিষয়, এই সিংহাসনটি পারস্যের নাদির শাহ্‌ কর্তৃক লুণ্ঠিত হইয়াছিল।

**তাজমলের নির্মাণ সম্পর্কে মতবাদ**

**শাহ্‌জাহানের স্থাপত্য শিল্পানুরাগ— তাজমহল শ্রেষ্ঠ নিদর্শন**

ঔরংজেবের ধর্মান্ধতা ও গোঁড়ামির ফলে মুঘল স্থাপত্য বা শিল্পের অবনতি ঘটিয়াছিল। পতনোন্মুখ মুঘল সাম্রাজ্যের স্থাপত্য ও শিল্পের প্রতি স্বভাবতই কোন অনুরাগ প্রদর্শিত হয় নাই। কেবলমাত্র হায়দরাবাদ ও অযোধ্যা উন্নত ধরনের শিল্পরীতি আরও কিছুকাল ধরিয়া টিকিয়াছিল।

**ঔরংজেবের আমলে শিল্পের অবনতি**

মুঘল আমলে রাজপুত স্থাপত্য শিল্পও মুঘল শিল্পরীতির প্রভাবে প্রভাবিত

হইয়াছিল। মধ্যভারতের অম্বর, বিকানির, যোধপুর প্রভৃতির প্রাসাদ-দুর্গগুলি অবশ্য সম্পূর্ণ হিন্দু স্থাপত্যরীতি অনুসারেই নির্মিত হইয়াছিল। ঐ সময়কার প্রাদেশিক স্থাপত্য কীর্তির মধ্যে বিজাপুরের গোল গম্বুজ, আদিল শাহের সমাধিসৌধ, জামি মসজিদ, প্রভৃতিরও উল্লেখ করা প্রয়োজন। স্থাপত্য শিল্পে শ্বেত পাথরের ব্যবহার মুঘল যুগের এক বিশেষ উল্লেখযোগ্য বৈশিষ্ট্য। আগ্রা, দিল্লী প্রভৃতি অঞ্চলে ইহার ব্যাপক ব্যবহার পরিলক্ষিত হয়।

প্রাদেশিক স্থাপত্য শিল্প

যেমন স্থাপত্যে তেমনি চিত্রশিল্পে মুঘল যুগে ভারতীয় শিল্পরীতির সহিত চৈনিক, ইরানীয়, গ্রীক (ব্যাক্ট্রীয়) এবং মোঙ্গলীয় শিল্পরীতির এক অভূতপূর্ব সংমিশ্রণ ঘটিয়াছিল। বিশেষভাবে ভারত-পারস্য-চীন শিল্পের সংমিশ্রণে উদ্ভূত এক নূতন চিত্রশিল্প-কৌশলের পরিচয় আকবরের আমল হইতেই পাওয়া যায়।

চিত্রশিল্প

মুঘল যুগের চিত্রশিল্প বাবরের চিত্রশিল্প প্রীতি হইতেই শুরু হইয়াছিল। বাবর ছিলেন প্রাকৃতিক সৌন্দর্যের অনুরাগী। প্রাকৃতিক সৌন্দর্য, বিভিন্ন ঋতুতে প্রকৃতির বিভিন্ন রূপ তাঁহার দৃষ্টি এড়াইত না। তিনি তাঁহার সৌন্দর্য-বোধকে রূপদানের উদ্দেশ্যে কয়েকজন চিত্রশিল্পীকে নিয়োগ করিয়াছিলেন। তাঁহাদের চিত্রাঙ্কনের কতক নিদর্শন এখনও বিদ্যমান আছে। হুমায়ুন পিতা বাবরের প্রাকৃতিক সৌন্দর্যবোধ বংশগত গুণ হিসাবেই পাইয়াছিলেন। পারস্যে যখন তিনি আশ্রয় গ্রহণ করেন সেই সময়ে তিনি আব্দুস্ সামাদ ও সঈদ আলি নামে দুইজন চিত্রশিল্পীর পরিচয় পান এবং তাঁহাদিগকে শেষ পর্যন্ত দিল্লীতে লইয়া আসেন। এই দুইজন চিত্রশিল্পীকে কেন্দ্র করিয়াই মুঘল চিত্রশিল্পের ক্রম-বিকাশ শুরু হয়। আকবর এই দুইজন শিত্রশিল্পীর নিকট চিত্রাঙ্কন শিক্ষা করিয়াছিলেন।

বাবর ও হুমায়ুনের চিত্রশিল্প প্রীতি

প্রাথমিক পর্যায়ে যদিও মুঘল চিত্রশিল্পে পারসিক প্রভাব অত্যধিক পরিলক্ষিত হইয়াছিল, তথাপি ক্রমে হিন্দু ও পারসিক চিত্রশিল্প রীতির সংমিশ্রণ ঘটিতে বিলম্ব হইল না। ১৫৬২ খ্রীষ্টাব্দে আকবরের রাজসভায় তানসেনের আগমন চিত্রখানি এই হিন্দু-পারসিক চিত্রশিল্পের সংমিশ্রণের পরিচয় বহন করে। ফতপুর সিক্রিতে এই নূতন শিল্প রীতির প্রচুর প্রয়োগ দেখা যায়। মুসলমান এবং হিন্দু চিত্রশিল্পীদের শ্রমে ফতপুর সিক্রির সৌন্দর্য বহুগুণে বৃদ্ধি পাইয়াছিল। আকবরের আমলে প্রথম শ্রেণীর সতরজন চিত্রশিল্পীদের মধ্যে তেরজনই ছিলেন হিন্দু চিত্রকর। আবুল ফজলের মতে মোট একশত চিত্রশিল্পী সেই সময়ে বিশেষ খ্যাতি অর্জন করিয়াছিলেন। সাধারণ অর্থাৎ যাঁহারা প্রথম শ্রেণীর শিল্পী ছিলেন না, তাহাদের সংখ্যা ছিল খুব বেশী। আকবর তাঁহার চিত্রশিল্পীদের কাজে বিশেষ দৃষ্টি রাখিতেন এবং শিল্পীদিগকে চিত্রশিল্প-কার্যের প্রয়োজনীয় সকল প্রকার সামগ্রী সরবরাহ করিতেন। তাঁহাদিগকে মাসিক

আকবরের চিত্র-শিল্পানুরাগ

বেতন দিবার ব্যবস্থা ছিল। ফতপুর সিক্রির চিত্রশিল্পীদের মনসবদার বা আহদি পদে স্থাপন করিয়া তাঁহাদের পদমর্যাদা অনুযায়ী বেতন দিবার ব্যবস্থা করিয়া দিয়াছিলেন।

জাহাঙ্গীরের অনুরাগ স্থাপত্য শিল্প অপেক্ষা চিত্রশিল্পেই অধিকমাত্রায় ছিল। তিনি আকবরের আমলে চিত্রশিল্পের যে পৃষ্ঠপোষকতা দান করা হইত তাহা অপরিবর্তিত রাখিয়া চিত্রশিল্পের যাহাতে আরও উৎকর্ষ সাধিত হয় সেই চেষ্টা করেন। জাহাঙ্গীর ছিলেন চিত্রশিল্পের প্রকৃত গুণ-গ্রাহী ব্যক্তি। শ্রেষ্ঠ শিল্পীদের চিত্র তিনি উচ্চমূল্যে ক্রয় করিয়া শিল্পীদের উৎসাহ বৃদ্ধি করিতেন। যুবরাজ হিসাবেই তিনি হিরাটের আগা রিজা নামে শিল্পীকে চিত্রাংকনের জন্য নিয়োগ করিয়াছিলেন। তাঁহার রাজত্বকালে বহু বিদেশী শিল্পীকে তিনি তাঁহার শিল্পী হিসাবে নিয়োগ করিয়াছিলেন। সর্বশ্রেষ্ঠ শিল্পী ছিলেন ভারতের মনোহর, বিষণ দাস ও গোবর্ধন। জাহাঙ্গীর পারসিক চিত্রশিল্পীদের নিয়োগ করিয়াছিলেন সত্য, কিন্তু তাঁহার আমলে চিত্রশিল্পে পারসিক প্রভাব হ্রাসপ্রাপ্ত হয়।

**জাহাঙ্গীরের চিত্র-শিল্পপ্রীতি**

**পারসিক প্রভাব হ্রাস**

শাহ্‌জাহান চিত্রশিল্পের তেমন পৃষ্ঠপোষকতা করেন নাই। বস্তুত, তাঁহার আমল হইতেই মুঘল চিত্রশিল্পের অবনতি শুরু হয়। অবশ্য শাহ্‌জাহান পাণ্ডুলিপিতে ক্ষুদ্র ক্ষুদ্র চিত্রাংকন দ্বারা পাণ্ডুলিপিকে অলঙ্কৃত করিবার রীতির প্রচলন করেন। তাঁহার আমলের অপরাপর যে-সকল চিত্রাঙ্কন পাওয়া যায় তাহাতে রংয়ের আতিশয্য উহার অন্তঃসার-শূন্যতা ও সৌন্দর্যের সূক্ষ্মতার অভাব প্রকট করিয়া তুলিয়াছিল।

**শাহ্‌জাহানের আমলে চিত্রশিল্পের অবনতি**

ঔরংজেব ইসলাম ধর্মমতের প্রাধান্য দিতে গিয়া চিত্রশিল্প নিষিদ্ধ করিয়া দিয়াছিলেন। অবশ্য তাঁহার পৃষ্ঠপোষকতা ব্যতিরেকেই বিভিন্ন অঞ্চলে ব্যক্তিগত উদ্যোগে চিত্রশিল্প টিকিয়া রহিয়াছিল।

**ঔরংজেবের শিল্প বিরোধিতা**

সাম্রাজ্যের কেন্দ্রস্থল ভিন্ন প্রাদেশিক বিভিন্ন অঞ্চলেও চিত্রশিল্পের উন্নতি সেই যুগে পরিলক্ষিত হয়। রাজস্থান, দাক্ষিণাত্য প্রভৃতি অঞ্চলের শিল্পের কথা, এ-বিষয়ে উল্লেখ করা যাইতে পারে। রাজস্থানের চিত্রশিল্পে মুঘল চিত্রশিল্পের প্রভাব সুস্পষ্ট, কিন্তু দাক্ষিণাত্যে এক পৃথক চিত্রশিল্পরীতির উদ্ভব ঘটিয়াছিল।

**প্রাদেশিক চিত্রশিল্প**

একমাত্র ঔরংজেব ভিন্ন আকবর, জাহাঙ্গীর, শাহ্‌জাহান প্রভৃতি মুঘলসম্রাট সঙ্গীতানুরাগী ছিলেন। উচ্চাঙ্গের সঙ্গীত সেই সময়ে যথেষ্ট উৎকর্ষ লাভ করিয়াছিল। বিখ্যাত সঙ্গীতশিল্পী তানসেন ছিলেন আবরের সভাসদ্‌। মালবের শাসনকর্তা বাজবাহাদুরও সঙ্গীতে পারদর্শী ছিলেন। ঔরংজেবের আমলে দরবারে সঙ্গীতশিল্প নিষিদ্ধ হওয়ায় উহার অবনতির সূত্রপাত হয়।

**সঙ্গীতশিল্প**

মুঘল যুগে আধুনিক কালের ন্যায় কোন শিক্ষাব্যবস্থা ছিল না বটে, তথাপি প্রাথমিক ও মাধ্যমিক ধরনের শিক্ষার সুযোগ যে একেবারে ছিল না, একথা বলা চলে না। মক্তব, মাদ্রাসা, টোল প্রভৃতি ছিল ঐ যুগের শিক্ষায়তন। স্থানীয় শাসক এবং জমিদারগণ শিক্ষার পৃষ্ঠপোষকতা করিতেন। বাবরের আমলে বিদ্যালয়ের জন্য প্রয়োজনীয় গৃহাদি নির্মাণের ভার 'সুহরৎ-ই-আম' (Public Works Department) নামে সরকারী বিভাগের উপর ন্যস্ত ছিল। ঐ সময়ে আরবী, ফারসী এবং সংস্কৃত ভাষা ও সাহিত্য সম্পর্কে অধ্যয়ন-অধ্যাপনা চলিত। বহু হিন্দু ঐ সময়ে ফারসী ভাষা ও সাহিত্যে ব্যুৎপত্তি অর্জন করিয়াছিলেন। উপনিষদ্, ভগবদ্‌গীতা এবং 'যোগবাশিষ্ট রামায়ণ' ঐ যুগে সংস্কৃত হইতে ফারসী ভাষায় অনূদিত হইয়াছিল।

শিক্ষা

সম্রাটগণ ও যুবরাজগণের মধ্যেও শিক্ষানুরাগ যে না ছিল এমন নহে। শাহ্‌জাহান তুর্কী ভাষায় ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন। যুবরাজ দারা ছিলেন মুঘল রাজ-পরিবারে সর্বশ্রেষ্ঠ বিদ্বান ব্যক্তি। অভিজাত পরিবারেও বিদ্বানুরাগ পরিলক্ষিত হয়। স্ত্রীশিক্ষাও সেই সময়ে প্রচলিত ছিল। সম্রাট আকবরের আমলে রাজ-পরিবারের স্ত্রীলোকদের শিক্ষার উপযুক্ত ব্যবস্থা ছিল। বাবরের কন্যা গুলবদন বেগম, নূরজাহান, মমতাজ-মহল, জাহানারা, জেব উন্নিসা প্রভৃতি মহিলাগণ আরবী এবং ফারসী ভাষা ও সাহিত্যে যথেষ্ট ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন।

রাজ-পরিবারে শিক্ষানুরাগ

মুঘল আমলে আরবী, ফার্সী, সংস্কৃত, হিন্দি, উর্দু, পাঞ্জাবী, বাংলা, আসামী, মারাঠী, তেলুগু, উড়িয়া, গুজরাটী, কানাড়া, মলয়ালম প্রভৃতি বিভিন্ন ভাষা ও সাহিত্যের উন্নতি ঘটিয়াছিল। এই উন্নতির পশ্চাতে মুঘল সম্রাটগণ ভিন্ন, স্থানীয় শাসকগণের উল্লেখযোগ্য সাহায্য-সহায়তা ও পৃষ্ঠপোষকতা ছিল।

বিভিন্ন ভাষার উন্নতি

আকবরের আমলে আরবী গ্রন্থাদি প্রায় সবই ধর্ম সম্পর্কে রচিত হইয়াছিল। কোরাণ, হাদিত বা হাদিস প্রভৃতিই প্রধানত আরবী ভাষায় রচিত গ্রন্থ ছিল। সুফীবাদ, আইন, ব্যাকরণ প্রভৃতি সামান্য কিছু রচনা আরবী ভাষায় সেই আমলে রচিত হয়। কিন্তু ফার্সী ভাষায় অসংখ্য গ্রন্থ এই যুগে রচিত হয়। বাবর নিজ আত্মজীবনী ভিন্ন কতকগুলি 'মস্‌নভি' অর্থাৎ নীতিমূলক কবিতা ফারসীতে রচনা করেন। গিয়াসউদ্দিন হাবিব-ই-সিয়ার নামক ইতিহাস, কানুন-ই-হুমায়ুনী নামক কবিতার মাধ্যমে হুমায়ুনের আমলের ইতিহাস, হুমায়ুনের ফারসী ভাষায় রচিত 'দিওয়ান', গুলবদন বেগমের হুমায়ুন-নামা, প্রভৃতি ফারসী গ্রন্থ প্রধানত ইতিহাস সাহিত্যের উৎকর্ষের পরিচায়ক। আকবরের আমলে আবুল ফজল, ফৈজী, ঘিজালি, প্রভৃতি ফারসী সাহিত্য, ইতিহাস ও কাব্যের উৎকর্ষ সাধন করিয়াছিলেন। জিয়াউদ্দিন বরণীর মতে ফৈজী এক হাজারেরও বেশি ফারসী গ্রন্থ রচনা করিয়াছিলেন। আবুল ফজলের আকবর-

ফারসী ইতিহাস, সাহিত্য, কাব্য

নামা, আইন-ই-আকবরী—দুইখানি ইতিহাস গ্রন্থ ভিন্ন ইনশা, ও রাক্-আত সাহিত্য ও ঐতিহাসিক দিক্. হইতে দুইখানি মূল্যবান গ্রন্থ হিসাবে বিবেচিত হইয়া থাকে। নিজাম উদ্দিনের তবকৎ-ই-আকবরী, বদাউনির মুন্তাখাব-উৎ-তাওয়ারিখ, আবদুল বাকি'র মা-আসির-ই-রহিমী। মোল্লা দাউদের তারিখ-ই-আল্ফি সেই আমলের অপরাপর ঐতিহাসিক গ্রন্থ।

আকবরের আমলে মহাভারতের বিভিন্নাংশ ফার্সীতে অনুদিত হইয়াছিল। বদাউনি রামায়ণ ফার্সী ভাষায় অনুবাদ করিয়াছিলেন। টোডরমল ভাগবত পুরাণ ফার্সী ভাষায় অনুবাদ করেন। এইভাবে আরও বিভিন্ন সংস্কৃত গ্রন্থ যেমন হিন্দু অঙ্কশাস্ত্র লীলাবতী নাম দিয়া ফৈজী ফার্সীতে, ইব্রাহিম শিরহিন্দি অথর্ববেদ প্রভৃতি ফার্সী ভাষায় অনুবাদ করেন।

**সংস্কৃত গ্রন্থাদি ফার্সী ভাষায় অনুদিত**

জাহাঙ্গীর নিজে তুজুক-ই-জাহাঙ্গীরী নামে নিজ জীবনী রচনা করিয়াছিলেন। সেই আমলে কামগার খাঁ মা-আসির-জাহাঙ্গীরী নামক ইতিহাস গ্রন্থ রচনা করেন। এইভাবে ইক্বাল-নামা-ই-জাহাঙ্গীরী রচনা করেন মহম্মদ খাঁ। তালিব আমুলি ছিলেন জাহাঙ্গীরের সভাকবি। গিয়াস বেগ, নিয়ামতউল্লা নকিব খাঁ ছিলেন তাঁহার রাজসভার বিশ্বজন।

**জাহাঙ্গীরের সাহিত্য-প্রীতি**

শাহ্জানের আমলেও সাহিত্যের পৃষ্ঠপোষকতা পূর্ণোদ্যমে চলিয়াছিল। আবু তালিব কলিম ছিলেন তাঁহার সভাকবি। তিনি 'পাদশাহ্ নামা' নামক কবিতা রচনা করেন। এই কবিতা তাঁহার পূর্ববর্তী সভাকবি কুদ্সি আরম্ভ করিয়াছিলেন। শাহ্জাহানের আমলের সর্বশ্রেষ্ঠ কবি ছিলেন আলি সাহেব। 'পাদশাহ্নামা' নামে তিনখানি ঐতিহাসিক গ্রন্থ সেই সময় রচিত হইয়াছিল। এই তিনের একটি বিখ্যাত আবদুল হামিদ লাহোরী রচনা করেন। শাহ্জাহানের প্রথম পুত্র দারাশিকো অথর্ববেদ, উপনিষদ, বেদ প্রভৃতি ফার্সীতে অনুবাদ করাইয়াছি[লে]ন। জাহানারা খাজা মঈনুদ্দিন চিস্তির জীবনী রচনা করেন। ঔরংজেবের আমলে ফার্সী ভাষায় সরকারী পৃষ্ঠপোষকতা বন্ধ হইয়া যায়। তথাপি কাফি খাঁ গোপনে মুন্তাখাব-উল্-লুবাব নামক ঐতিহাসিক গ্রন্থ রচনা করিয়াছিলেন। এইভাবে মহম্মদ শাকি মা-আসির-ই-আলমগীরী, মিজ মহম্মদ তাজিম আলমগীরনামা রচনা করেন।

**শাহ্জাহান ও ঔরংজেবের আমলে ফার্সী সাহিত্য**

মুঘল যুগে বহু হিন্দু ফার্সী ভাষা ও সাহিত্যে ব্যুৎপত্তি অর্জন করিয়া ফার্সী ভাষায় কবিতা, ইতিহাস প্রভৃতি রচনা করিয়াছিলেন। তাঁহাদের মধ্যে চন্দ্রভান, যশোবন্তরায় মুন্সী, ভুপৎ রায়, মাধো রাম, ভগবনদাস, সুজনরায় ভাণ্ডারী প্রভৃতির নাম বিশেষভাবে উল্লেখ্য। সুজনরায় ভাণ্ডারী খুলাসাত-[উৎ]-তাওয়ারিখ নামক ফার্সী ইতিহাস গ্রন্থ রচনা করিয়াছিলেন।

**হিন্দুদের ফার্সী ভাষায় ব্যুৎপত্তি**

মুঘল যুগে দক্ষিণ-ভারতে প্রথমে বিজয়নগর সাম্রাজ্যে এবং তালিকোটার যুদ্ধে

উহার পতনের পর তাঞ্জোর, ত্রিবাঙ্কুর, কোচিন, কালিকট প্রভৃতি অঞ্চলে সংস্কৃত ভাষা ও সাহিত্য চর্চা পুনোদ্যমে চলিতে থাকে। তাঞ্জোরের রাজা রঘুনাথ স্বয়ং তাঁহার সভাকবিগণ সংস্কৃত ভাষা ও সাহিত্যের উন্নয়নে যথেষ্ট সাহায্য করিয়াছিলেন। জয়দেবের গীতগোবিন্দের অনুকরণে বহু চম্মুকাব্য দক্ষিণ-ভারতে রচিত হইয়াছিল।

সংস্কৃত সাহিত্য

হিন্দি ভাষা ও সাহিত্যেরও উৎকর্ষ সেই যুগে ঘটিয়াছিল। মহম্মদ জায়সীর পদ্মাবৎ কাব্য, রাজা বীরবল রচিত হিন্দি কবিতা, আব্দুর রহিমের দোহা প্রভৃতি হিন্দি সাহিত্যের উৎকর্ষের পরিচায়ক। বীরবল ভিন্ন, নরহরি, গঙ্গ, হরিনাথ প্রভৃতিও আকবরের রাজসভায় হিন্দু সাহিত্য-সেবায় নিয়োজিত ছিলেন।

হিন্দি

রাধাকৃষ্ণের প্রেমকাহিনী ব্রজভাষায় রচিত হওয়ায় জনসাধারণের মধ্যে উহার গভীর প্রভাব বিস্তারলাভ করিয়াছিল। সুরদাস ছিলেন সেই যুগের শ্রেষ্ঠ হিন্দি কবি। তিনি ছিলেন অন্ধ এবং আগ্রার অধিবাসী। ব্রজভাষায় কৃষ্ণলীলা সম্বন্ধীয় রচনায় নন্দদাস, বিঠল নাথ, পরমানন্দ দাস, কুম্ভনদাস, মীরা বাঈ'র নাম বিশেষ খ্যাতি অর্জন করিয়াছে। অন্যদিকে রামলীলা সংক্রান্ত রচনায় সর্বশ্রেষ্ঠ গ্রন্থকার ছিলেন তুলসীদাস। তাঁহার রামচরিতমানস গ্রন্থখানি ভক্তিবাদের একখানি অমর গ্রন্থ। ভক্তিবাদের প্রবক্তা দাদুদয়াল কবীরের অনুসারী ছিলেন। তিনি ব্রজভাষার সহিত খারি-বোলি সংমিশ্রণে তাঁহার কবিতা রচনা করিয়াছিলেন।

ভক্তিবাদী রচনা

ঔরংজেবের আমলে ভক্তিবাদ সম্পর্কিত রচনার উৎকর্ষ অনেকাংশে হ্রাস পাইয়াছিল। ঔরংজেবের এই সকল বিষয়ে অনীহা সেজন্য দায়ী ছিল বলা বাহুল্য। অম্বরের জয়সিংহের সভায় বিহারীলাল, শিবাজী সম্পর্কে রচয়িতা ভূষণ, ছত্রশালের জীবনীকার লাল কবি, গুরুগোবিন্দ সিংহ কর্তৃক হিন্দি অপভ্রংশ ব্যবহার করিয়া 'বচিত্রনাটক' কবিতা প্রভৃতি হিন্দি সাহিত্যের অধঃপতনের যুগেও, উহার সাধনা চলিয়াছিল তাহা প্রমাণ করে।

ঔরংজেবের আমল হইতে হিন্দির অধঃপতন

মুসলমান যুগে উর্দু সাহিত্য দক্ষিণ-ভারতে উন্নত হইয়া উঠিয়াছিল। উর্দু কবিদের মধ্যে মহম্মদ জান গামোধানি, শেখ খুব মহম্মদ বিশেষ উল্লেখযোগ্য। গোলকুণ্ডার সুলতান কুতব শাহ্ নিজে একজন উর্দু কবি ছিলেন। গোলকুণ্ডার সুলতানগণ উর্দু ভাষা ও সাহিত্যের পৃষ্ঠপোষক ছিলেন। হাসান শাকি তালিকোটা যুদ্ধের বিবরণ উর্দু কবিতায় বিধৃত করিয়াছিলেন।

উর্দু ভাষা ও সাহিত্য

উপরি-উক্ত বিভিন্ন ভাষা ও সাহিত্য ভিন্ন পাঞ্জাবী, মারাঠী, আসামী, গুজরাটী, তেলুগু, তামিল, মলয়ালম, উড়িয়া প্রভৃতি প্রাদেশিক ভাষা ও সাহিত্যেরও উৎকর্ষ মুঘলযুগে পরিলক্ষিত হয়।

অপরাপর ভাষা ও সাহিত্য

বাংলাদেশেও মুঘল যুগে সাহিত্যক্ষেত্রে যথেষ্ট উন্নতি সাধিত হইয়াছিল। বৈষ্ণব সাহিত্যে ঐ সময়ে এক বিশেষ উৎকর্ষ পরিলক্ষিত হয়। শ্রীচৈতন্যের জীবন ও ধর্মমতকে কেন্দ্র করিয়া বাঙালীর সমাজ ও ধর্মজীবন যেভাবে আবর্তিত হইতেছিল তাহার প্রকাশ

সেই যুগের বৈষ্ণব সাহিত্যে প্রকাশ পাইয়াছিল। চৈতন্যের জীবনীর উপর রচিত গ্রন্থাদি ভক্তিবাদ এবং বৈষ্ণব সাহিত্যের দিক্ দিয়া অত্যন্ত গুরুত্বপূর্ণ ছিল। মুরারীগুপ্তের চৈতন্য-জীবনী সংস্কৃত ভাষায় এক উল্লেখযোগ্য সাহিত্য-কীর্তি। কিন্তু বৃন্দাবনদাসই ছিলেন সর্ব-প্রথম জীবনীকার, যিনি চৈতন্যের জীবনী বাংলাভাষায় তাঁহার চৈতন্যমঙ্গল বা চৈতন্য-ভাগবত গ্রন্থে বিধৃত করিয়াছেন। চৈতন্যের জীবনী এবং ভক্তিবাদ ভিন্ন এই গ্রন্থ সমসাময়িক বাঙলার সমাজ জীবনের এক সুস্পষ্ট চিত্র তুলিয়া ধরিয়াছে। ইহা ভিন্ন, চৈতন্যচরিতামৃত-রচয়িতা কৃষ্ণদাস কবিরাজ, চৈতন্যমঙ্গল-রচয়িতা জয়ানন্দ, চৈতন্যমঙ্গল-রচয়িতা ত্রিলোচন দাস, ভক্তি-রত্নাকর-রচয়িতা নরহরি চক্রবর্তী প্রভৃতি বৈষ্ণব সাহিত্যিকদের উদ্ভব ঐ যুগে ঘটিয়াছিল। চণ্ডীমঙ্গল, মনসামঙ্গল, প্রভৃতি মঙ্গলকাব্য, কাশীদাস-রচিত মহাভারত, মুকুন্দরাম চক্রবর্তী-রচিত কবিকঙ্কণ চণ্ডী প্রভৃতিও ঐ যুগের সাহিত্য-সমৃদ্ধির পরিচায়ক।

**চৈতন্যের জীবনী-ভিত্তিক বৈষ্ণব সাহিত্য**

**মঙ্গল কাব্য**

ষোড়শ ও সপ্তদশ শতকে অনুবাদ সাহিত্যও বাংলাদেশে যথেষ্ট উন্নত হইয়া উঠে। কৃত্তিবাস রামায়ণ ও মহাভারত বাংলায় রচনা করিয়া এই অনুবাদ সাহিত্যের মর্যাদা বৃদ্ধি করেন। মহাভারতের বাংলা কবিতায় অনুবাদ কাশীরামদাস শুরু করেন। এই কাজ অসম্পূর্ণ রাখিয়া তাঁহার মৃত্যু হইলে কয়েকজন ইহার অবশিষ্ট অংশ সম্পূর্ণ করেন। ভাগবত পুরাণের বাংলা অনুবাদ রঘুনাথ পণ্ডিত করিয়াছিলেন। বাংলার মুর্শিদকুলী খাঁ, আলীবর্দী খাঁ, নদীয়ার রাজা কৃষ্ণচন্দ্র, বীরভূমের আসাদুল্লা প্রভৃতি বাংলা সাহিত্যের উদার পৃষ্ঠ-পোষক ছিলেন।

**অনুবাদ সাহিত্য**

চৈতন্য-জীবনী ভিন্ন রাধা-কৃষ্ণের প্রেমলীলার উপর পদাবলী সেই যুগে রচিত হয়। লোচনদাস, বাসুদেব ঘোষ, নরহরি সরকার, কবিশেখর, জ্ঞানদাস, বলরামদাস, যশোরাজ খাঁ প্রভৃতি ছিলেন পদাবলী রচয়িতাদের শ্রেষ্ঠ অনেকের অন্যতম। বাংলা ও মৈথিলী ভাষার সংমিশ্রণে গোবিন্দদাস ব্রজবুলিতে পদাবলী রচনা করেন। ষোড়শ এবং সপ্তদশ শতকে পদাবলী সাহিত্য উৎকর্ষলাভ করিলেও অষ্টাদশ শতক হইতে উহার অধঃপতন শুরু হয়। তন্ত্রের প্রভাবে বৈষ্ণবদের মধ্যে সহজিয়া সম্প্রদায়ের উদ্ভব ঘটিয়াছিল। তাহাদের সাহিত্য সম্পূর্ণ পৃথক ধরনের বৈষ্ণব সাহিত্য ছিল।

**পদাবলী সাহিত্য**

সেই যুগে মঙ্গলকাব্যেরও যথেষ্ট উৎকর্ষ সাধিত হইয়াছিল।

# পরিশিষ্ট (ক)

## বংশ-পরিচয়

( ১ )

**দাস বংশ ( ১২০৬-১২৯০ )**




( ২ )

**খল্‌জী বংশ ( ১২৯০-১৩২০ )**



( ৩ )

**তুঘ্‌লক বংশ** ( ১৩২০-১৪১৩ )




( ৪ )

**সৈয়দ বংশ** (১৪১৪-৫১)



( ৫ )

**লোদী বংশ ( ১৪৫১—১৫২৬ )**

বহ্‌লুল লোদী ( ১৪৫১-৮৯ )
|
সিকন্দর লোদী ( ১৪৮৯-১৫১৭ )
|
ইব্রাহিম লোদী ( ১৫১৭-২৬ )

**বাংলার স্বাধীন সুলতানি বংশ**

( ১ )

**ইলিয়াসশাহী বংশ**

হাজী শামস্‌-উদ্দিন ইলিয়াস্‌ ( ১৩৪২-৫৭ )

- সিকন্দর শাহ্‌ (১৩৫৭-৮১)
  - গিয়াস-উদ্দিন আজম (১৩৮৯-১৪০৯)
    - সৈইফ উদ্দিন হামজা শাহ্‌ ( ১৪০৯-১০ )
      - শামস্‌-উদ্দিন (২) (১৪৩১-৪২)
      - শিহাব-উদ্দিন বায়াজিদ্‌ (১৪১২-১৪)
- (?) নাসির-উদ্দিন মামুদ শাহ্‌ (১) (১৪৪২-৬০)
  - রুকনুদ্‌-উদ্দিন বারবক্‌ ( ১৪৬০-৭৪ )
    - শামস্‌-উদ্দিন ইয়ুসুফ (১৪৭৪-৮১)
      - (?) সিকন্দর শাহ্‌ (২) (১৪৮১)
  - জালাল-উদ্দিন ফত শাহ্‌ ( ১৪৮১-৮৯ )
    - (?) নাসির-উদ্দিন মামুদ (২) (১৪৮৯-৯০)

*

রাজা গণেশ (১৪১১—?)
|
যদু ঃ ইসলাম ধর্মে ধর্মান্তরিত
=জালাল-উদ্দিন মহম্মদ শাহ্‌
( ১৪১৪-৩১ )

*

দনুজ-মর্দন (১৪১০)
(?)
মহেন্দ্র (১৪১৮-৩৯)

*

হাবসী শাসন
(১৪৮৫-৯৩)
বারবক্‌ শাহ্‌
(১৪৮৬)

*

ইন্দিল শাহ্‌
(১৪৮৬-৮৯)

*

সিদি বদর্‌ (১৪৯০-৯৩)

( ২ )

**সৈয়দ বংশ**




( ৩ )

**কর্‌রাণী বংশ**



**বহ্মনী বংশ**




**বিজয়নগর**

( ১ )

**যাদব বংশ**



## ( ২ )

### সালুভ বংশ

নরসিংহ ( ১৪৮৬-৯৩ )

|

ইম্মদি নরসিংহ (১৪৩৯-১৫০৫)

## ( ৩ )

### তুলুভ বংশ

নরস নায়ক




## ( ৪ )

### আরবিডু বংশ

তিরুমাল




বেংকট (৩য়)

## মুঘল বংশ


জহির-উদ্দিন বাবর (১৫২৬-৩০)
হুমায়ুন ( ১৫৩০-৫৬ )
কামরাণ
হিন্দাল
আসকরী
আকবর ( ১৫৫৬-১৬০৫ )
মির্জা হাকিম
সেলিম ( জাহাঙ্গীর )
( ১৬০৫-২৭ )
মুরাদ
দানিয়াল
খুস্রু
পর্বেজ
খুর্‌রম ( শাহ্‌জাহান )
( ১৬২৮-৫৮ )
শাহ্‌রিয়ার
দারা শিকোহ্‌
সুজা
ঔরংজেব ( ১৬৫৮-১৭০৭ )
মুরাদ
মোয়াজ্জেম ( ১৭০৭-১২ )
জাহান্দার শাহ্‌
( ১৭১২-১৩ )
আজিম্‌-উস্‌-শান্‌
রফি-উস্‌-শান্‌
জাহান শাহ্‌
আলমগীর ( ২য় )
( ১৭৫৪-৫৯ )
ফারুক্‌শিয়ার
( ১৭১৩-১৯ )
রফি-উদ্‌-দোলা
( ১৭১৯ )
মহম্মদ শাহ্‌
(১৭১৯-৪৮)
আলি গোহর
( দ্বিতীয় শাহ্‌ আলম )
( ১৭৫৯-১৮০৬ )
মহম্মদ ইব্রাহিম
( ১৭২০ )
রফি-উদ্‌-দরাজাত
( ১৭১৯ )
আহম্মদ শাহ্‌
(১৭৪৮-৫৪)
আকবর শাহ্‌ (২য়) (১৮০৬-৩৭)
দ্বিতীয় বাহাদুর শাহ্‌ (১৮৩৭-৫৮)

## মেবারের রাণা বংশ

রাণা কুম্ভ ( ১৪৩০-১৪৬৯ )

- উদয়করণ ( ১৪৬৯-৭৪ )
- রায়মল্ল ( ১৪৭৪-১৫০৮ )
  - পৃথ্বীরাজ
    - বনবীর ( ১৫৩৫-৩৭ )
  - সঙ্গ বা সংগ্রাম সিংহ (১) ( ১৫০৯-১৫২৭ )
    - রত্নসিংহ ( ১৫২৭-৩২)
    - বিক্রমজিৎ ( ১৫৩২-৩৫ )
    - উদয়সিংহ ( ১৫৩৭-৭২ )
      - প্রতাপসিংহ ( ১৫৭২-৯৭ (১)
        - অমরসিংহ ( ১৫৯৭-১৬২০ )
          - করণসিংহ ( ১৬২০-২৮ )
            - জগৎসিংহ ( ১৬২৮-৫২ )
              - রাজসিংহ ( ১৬৫২-৮০ ) (১)
                - জয়সিংহ ( ১৬৮০-৯৮ )
                  - অমর ংহ (২য়) (১৬৯৯-১৭১০)
                    - সংগ্রামসিংহ (২য়) ( ১৭১১-৩৪ )
                      - জগৎসিংহ ( ১৭৩৪-৪১ )
                        - প্রতাপসিংহ ( ২য় ) ( ১৭৫২-৫৪ )
                          - রাজসিংহ ( ২য় ) ( ১৭৫৪-৬১ )
                        - অমরসিংহ (১৭৬১-৭৩)
                          - হামীর (২য়) (১৭৭৩-৭৮)
                          - ভীমসিংহ (১৭৭৮-১৮২৮)

### শূর বংশ ( ১৫৪০-১৫৫৫ )




### ছত্রপতি বা ভোঁসলে বংশ



## পেশওয়া বংশ


বালাজী বিশ্বনাথ
বাজীরাও
আপ্পা রাও
বালাজী বাজী রাও
রঘুনাথ রাও
বিশ্বনাথ রাও
মাধব রাও
নারায়ণ রাও
দ্বিতীয় বাজীরাও
চিমনজী আপ্পা
( ২য় ) মাধব রাও
নানা সাহেব

# C. U. QUESTIONS

## 1981

## HISTORY—PASS

### FIRST PAPER (New Course)

*Full marks—100*

*The questions are of equal value :*

*Asswer* FIVE *questions, taking at least* TWO *from* EACH GROUP
*Candidates are required to give their answers in their own words as far as practicable*

### Group A

১। হরপ্পা সংস্কৃতির সঙ্গে ঋক-বৈদিক সংস্কৃতির তুলনা কর।

২। মৌর্য শাসন ব্যবস্থার মূল বৈশিষ্ট্যগুলি আলোচনা কর।

৩। ভারতীয় সংস্কৃতিতে কুষাণদের অবদানের বিবরণ দাও।

৪। দ্বিতীয় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্যের রাজত্বের মূল্যায়ন কর।

৫। যে-কোন দুইটির সম্বন্ধে টীকা লেখ ঃ

(ক) ভারতে বৌদ্ধ ধর্মের অবনতির কারণ,

(খ) পালদের রাজত্বকালে ভাষা ও সাহিত্যের বিকাশ,

(গ) গুপ্ত যুগের ভাস্কর্য,

(ঘ) চোলগণের স্থানীয় শাসন ব্যবস্থা।

### Group B

৬। দিল্লীর সুলতানদের মোঙ্গল নীতি পর্যালোচনা কর।

৭। তুর্কী-আফগানদের সময় ভারতের সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার বিবরণ দাও।

৮। আকবরের গুজরাট এবং বঙ্গ বিজয়ের সংক্ষিপ্ত বিবরণ দাও।

৯। শাহজাহানের রাজত্বের মূল্যায়ন কর।

১০। যে-কোন দুইটি সম্বন্ধে টীকা লেখ ঃ

(ক) আবুল ফজল এবং ফৈজী,

(খ) টোডরমল,

(গ) চৌথ সরদেশমুখী,

(ঘ) মুঘল অভিজাতশ্রেণী।

## 1982

## HISTORY—PASS

### First Paper

*Answer Question No. 1 and any four of the rest.*

যে কোন পনেরটি প্রশ্নের উত্তর দাও ঃ—

১। (ক) রাজতরঙ্গিনীর লেখকের নাম কি? কোন্ রাজ্যের ইতিহাস ইহাতে লিপিবদ্ধ করা হয়েছে?

(খ) হরপ্পা সংস্কৃতির সময়কাল কিসের ভিত্তিতে স্থিত করা হয়েছে?

(গ) ঋক-বৈদিক যুগের গণপ্রতিনিধিমূলক সংস্থাগুলির নাম কি?

(ঘ) চারটি 'আর্যসত্য' কি কি?

(ঙ) মেগাস্থিনিসের গ্রন্থখানির নাম কি? উহা কোন্ রাজত্বকালের উপর আলোকপাত করে?

(চ) মৌর্যযুগে কলিঙ্গ বলতে ভারতের কোন্ অঞ্চল বোঝাত? অশোক কখন কলিঙ্গ জয় করেন?

(ছ) গান্ধার-শিল্প কখন কাহার রাজত্বকালে বিকশিত হয়?

(জ) সমুদ্রগুপ্তের উত্তর ও দক্ষিণ ভারতে রাজ্যজয়ের মধ্যে নীতিগত পার্থক্য কি ছিল?

(ঝ) কৈবর্ত বিদ্রোহের নেতা কে ছিলেন? পাল বংশের কোন্ রাজা বিদ্রোহীদের কাছ থেকে 'বরেন্দ্রী' পুনরুদ্ধার করেছিলেন?

(ঞ) কোন্ চোলরাজা বাংলাদেশ আক্রমণ করেন? তখন বাংলাদেশে কে রাজত্ব করিতেছিলেন?

(ট) বাগদাদের খলিফা কর্তৃক ইলতুতমিসকে স্বীকৃতিদানের তাৎপর্য কি ছিল?

(ঠ) সুলতানের ভূমিকা সম্পর্কে বলবনের ধারণা কি ছিল?

(ড) ইবন বতুতা কে ছিলেন? তিনি কাহার রাজত্বকালে ভারতবর্ষে আসেন?

(ঢ) মহম্মদ বিন তুঘলক কেন দৌলতাবাদে রাজধানী স্থানান্তরিত করেন?

(ণ) সুলতানী আমলের কোন্ কোন্ স্থাপত্য নিদর্শন বঙ্গদেশে পাওয়া গেছে?

(ত) প্রথম পাণিপথের যুদ্ধ (১৫২৬) কাদের মধ্যে অনুষ্ঠিত হয়েছিল?

(থ) শের শাহের আমলের শিল্পসৃষ্টির উদাহরণ দাও।

(দ) জাহাঙ্গীরের রাজসভায় কোন্ ইংরেজ দূত হিসাবে এসেছিলেন?

(ধ) আওরঙ্গজেবের রাজত্বকালের কয়েকজন রাজপুত নেতার নাম কর।

(ন) মুঘল আমলের কয়েকজন বিখ্যাত ঐতিহাসিকের নাম কর।

২। বৈদিক আর্যদের অর্থনৈতিক জীবনের বিবরণ দাও।

৩। মৌর্য শাসন-ব্যবস্থার মূল বৈশিষ্ট্যগুলি আলোচনা কর।

৪। গুপ্তদের পতনের কারণগুলি ব্যাখ্যা কর।

৫। কাণ্ডীর পল্লব শাসনকে ভারতের রাজনৈতিক এবং সাংস্কৃতিক ইতিহাসে স্মরণীয় মনে করা হয় কেন?

৬। আলাউদ্দিন খিলজির অর্থনৈতিক ব্যবস্থার উদ্দেশ্য কি? এই উদ্দেশ্য কতটা সিদ্ধ হয়েছিল?

৭। ভক্তি-আন্দোলন বলতে কি বোঝ? এই আন্দোলনে নানক, কবীর, চৈতন্যের ভূমিকা আলোচনা কর।

৮। আকবর ও আওরঙ্গজেবের রাজপুত নীতি পর্যালোচনা কর।

## HISTORY—PASS

### First Paper

### Group A

১। যে-কোনো পনেরটি প্রশ্নের উত্তর দাও :—

(ক) প্রাচীন ভারত ইতিহাসের উপাদান হিসাবে পুরানের গুরুত্ব এত কম কেন?

(খ) হরপ্পা সংস্কৃতি এবং বৈদিক সংস্কৃতির মধ্যে কোন্‌টি গ্রামীন এবং কোন্‌টি নাগরিক?

(গ) গৌতম বুদ্ধের জীবনের কোন্ ঘটনাকে 'ধর্মচক্রপ্রবর্তন' আখ্যা দেওয়া হয়?

(ঘ) কোন্ প্রসিদ্ধ সম্রাট 'দেবানাং প্রিয় প্রিয়দর্শী' অভিধা গ্রহণ করেন? তাঁর সম্পর্কে সবচেয়ে ঐতিহাসিক উপাদান কি?

(ঙ) 'নাসিক প্রশস্তি'-তে কার কীর্তি কাহিনী বর্ণনা করা হয়েছে?

(চ) প্রথম কনিষ্কের সিংহাসন আরোহণের সম্ভাব্য তারিখ কোন্‌টি?

(ছ) কোন্ সম্রাটের শাসনকালে ফা-হিয়েন ভারতে এসেছিলেন? তাঁর ভারত দর্শনের মূল উদ্দেশ্য কি ছিল?

(জ) কোন্ কোন্ রাজবংশ তথাকথিত 'ত্রি-শক্তি সংগ্রামে' লিপ্ত হইয়াছিল?

(ঝ) পল্লব যুগের উল্লেখযোগ্য স্থাপত্য নিদর্শনের একটি দৃষ্টান্ত দাও।

(ঞ) চোল বংশের কোন্ রাজা গঙ্গাইকোণ্ড চোলপুরম প্রতিষ্ঠা করেছিলেন ?

(ট) চেঙ্গিস খাঁ দিল্লীর কোন্ সুলতানের রাজত্বকালে ভারত আক্রমণ করেন ?

(ঠ) আলাউদ্দিন খলজির অর্থনৈতিক ব্যবস্থাসমূহের মূল উদ্দেশ্য কি ছিল ?

(ড) ফিরোজ শাহ্ তুঘলকের জনকল্যাণমূলক কাজের দুইটি দৃষ্টান্ত দাও।

(ঢ) মাহমুদ গাওয়ান কে ছিলেন ?

(ণ) দ্বিতীয় পাণিপথের যুদ্ধ কবে সংঘটিত হয়েছিল ? এই যুদ্ধে কারা অংশগ্রহণ করেছিলেন ?

(ত) শেরশাহ্ প্রবর্তিত কবুলিয়ত এবং পাট্টা বলতে কী বোঝ ?

(থ) আকবরের রাজসভায় দুইজন বিখ্যাত ব্যক্তির নামোল্লেখ কর।

(দ) নূরজাহান কে ছিলেন ? তিনি কোন্ মুঘল সম্রাটকে বিশেষভাবে প্রভাবিত করেন ?

(ধ) শাহজাহানের রাজত্বকালে কয়েকটি স্থাপত্য নিদর্শনের উল্লেখ কর।

(ন) কোন্ মুঘল সম্রাট 'প্রথম আলমগীর' নামে পরিচিত ? তাঁর মৃত্যুর তারিখ কি ?

## Group B

### যে-কোনো চারিটি প্রশ্নের উত্তর দাও

২। বৈদিক আর্যগণের সামাজিক জীবনের বিবরণ দাও।

৩। অশোকের ব্যক্তিজীবন ও রাষ্ট্রনীতির উপর কলিঙ্গ যুদ্ধের প্রভাব আলোচনা কর।

৪। গুপ্ত বংশীয় প্রথম তিন শাসকের অধীনে গুপ্ত সাম্রাজ্যের ক্রমবিস্তারের বিবরণ দাও।

৫। পাল যুগের অবদান সম্পর্কে কী জান ?

৬। আলাউদ্দিন খলজির দাক্ষিণাত্য নীতি পর্যালোচনা কর।

৭। আকবরের ধর্মীয় নীতি আলোচনা কর।

৮। মুঘল ভারতে অর্থনৈতিক জীবনের বিবরণ দাও।

## FIRST PAPER

### Group A

১। যে-কোনো পনেরটি প্রশ্নের উত্তর দাও ঃ

(ক) মহেঞ্জোদারো ও হরপ্পার প্রাচীন সভ্যতার নিদর্শনগুলির আবিষ্কারক-দের নাম উল্লেখ কর।

(খ) বৈদিক যুগের 'চতুরাশ্রম' বলিতে কি বুঝায় ?

(গ) অষ্টাঙ্গিক মার্গ বলিতে কি বুঝায় ?

(ঘ) জৈন তীর্থঙ্কর ক'জন ছিলেন ? শেষ দু'জন তীর্থঙ্করের নাম কর।

(ঙ) বিম্বিসার কোথায় রাজত্ব করতেন এবং কোন রাজ্য জয় করেন ?

(চ) মৌর্য রাজাদের মধ্যে কে 'অমিত্রঘাত' উপাধি গ্রহণ করেন ? তাঁর সাথে সিরিয়া ও মিশরের গ্রীক রাজাদের সম্পর্ক কেমন ছিল ?

(ছ) উদয়গিরি পর্বতের হাতীগুম্ফা লিপিতে কার কৃতিত্বের কথা বর্ণনা করা হয়েছে ? তিনি কোথায় রাজত্ব করতেন ?

(জ) কুষাণদের শ্রেষ্ঠ রাজা কে ছিলেন ? তাঁর রাজধানীর নাম কি ছিল ?

(ঝ) হর্ষবর্ধন কোন্ রাজ্যের রাজা ছিলেন ? কনৌজের সাথে তাঁর কি সম্পর্ক ছিল ?

(ঞ) কৈবর্ত-বিদ্রোহের নেতা কে ছিলেন ? কার বিরুদ্ধে কৈবর্তরা বিদ্রোহ করেছিল ?

(ট) তরাইনের দ্বিতীয় যুদ্ধে কে জয়লাভ করেন ও কে পরাজিত হন ?

(ঠ) মুসলমানদের মধ্যে কে কবে প্রথম বাংলা জয় করেন ? এই সময়ে বাংলার রাজা কে ছিলেন ?

(ড) পাণিপথের প্রথম যুদ্ধের তারিখ উল্লেখ কর। কে এই যুদ্ধে কাহার বিরুদ্ধে জয়লাভ করেন ?

(ঢ) চাঁদবিবি কে ছিলেন ? কে তাঁকে পরাজিত করেন ?

(ণ) মালিক অম্বর কে ছিলেন ? জাহাঙ্গীরের সৈন্যবাহিনীর বিরুদ্ধে তিনি কতদূর সফল হন ?

(ত) কে সর্বপ্রথম ছত্রপতি উপাধি গ্রহণ করেন ? কোথায় তাঁর অভিষেক হয় ?

(থ) চৌথ ও সরদেশমুখী বলতে কি বুঝায় ?

(দ) আওরঙ্গজেবের রাষ্ট্রনীতির বিরুদ্ধে উত্তর ভারতের অন্ততঃ দুইটি সশস্ত্র আন্দোলনের নাম কর।

(ধ) আবুল ফজল রচিত গ্রন্থগুলির নাম কর।

(ন) রামচরিতমানস ও চৈতন্যচরিতামৃতের লেখকদের নাম কর।

## Group B

পূর্ণমান—৭০

যে-কোনো চারিটি প্রশ্নের উত্তর দাও ঃ

২। ঋগ্বেদের যুগে আর্যদের রাজনৈতিক ও অর্থনৈতিক অবস্থার বিবরণ দাও।

৩। চন্দ্রগুপ্ত মৌর্যের রাজ্য জয়ের কাহিনীর বিবরণ দাও।

৪। গুপ্তযুগকে প্রাচীন ভারতের ইতিহাসের সুবর্ণযুগ বলা হয় কেন?

৫। শশাঙ্কের নেতৃত্বে গৌড়ের উত্থানের কাহিনী বর্ণনা কর।

৬। ইলতুৎমিস্ ও গিয়াস-উদ্দিন বলবন্ মোঙ্গল আক্রমণ প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা অবলম্বন করেন?

৭। শের শাহের শাসন ব্যবস্থার বিবরণ দাও।

৮। আকবরের রাজপুত নীতির বিবরণ দাও। এই নীতি কতদূর সফল হয়েছিল?

## First Paper

## Group A

১। যে-কোনো দশটি প্রশ্নের উত্তর দাও ঃ—

(ক) ঋগ্বেদের ও ঋগ্বেদ-পরবর্তী যুগের রাজার ক্ষমতা ও পদমর্যাদার মধ্যে কোন পার্থক্য ঘটেছিল কি?

(খ) যে পারসিক সম্রাট ভারতের অংশবিশেষ জয় করেন তাঁর নাম কি? তিনি ভারতের কোন্ কোন্ অঞ্চল জয় করেন এবং এই অঞ্চলগুলি কিভাবে শাসিত হতো?

(গ) আলেকজাণ্ডার যখন ভারত আক্রমণ করেন তখন কে মগধের রাজা ছিলেন? তিনি কেন ও কিভাবে সিংহাসনচ্যুত হন?

(ঘ) শুঙ্গ-বংশের প্রতিষ্ঠাতা কে ছিলেন? কিভাবে ও কখন তিনি ক্ষমতায় আসেন?

(ঙ) এলাহাবাদ প্রশস্তিতে কার কীর্তিকাহিনী বর্ণিত হয়েছে? এলাহাবাদ প্রশস্তির রচয়িতা কে?

(চ) 'রাজতরঙ্গিণী'তে কোন্ রাজ্যের ইতিহাস বর্ণিত হয়েছে? 'রাজতরঙ্গিণী'র রচয়িতা কে?

(ছ) দাহির কে ছিলেন? যে আরব সেনাপতি তাঁকে পরাজিত ও নিহত করেন তাঁর নাম উল্লেখ কর।

(জ) ভাস্করবর্মন্ কে ছিলেন? হর্ষবর্ধনের সঙ্গে তাঁর কিরূপ সম্পর্ক ছিল?

(ঝ) কে গঙ্গাইকোণ্ড উপাধি গ্রহণ করেন? কেন তিনি ঐ উপাধি গ্রহণ করেন? তিনি কোন্ বংশের রাজা ছিলেন?

(ঞ) আমীর খসরু কে ছিলেন? কারা তাঁর পৃষ্ঠপোষক ছিলেন?

(ট) কখন তালিকোটার যুদ্ধ অনুষ্ঠিত হয়? কে এই যুদ্ধে পরাজিত হন? এই যুদ্ধের গুরুত্ব কি ছিল?

(ঠ) দীন-ই-ইলাহীর প্রতিষ্ঠাতা কে ছিলেন? এর গুরুত্ব কি ছিল?

(ড) রাণী দুর্গাবতী কে ছিলেন? কার কাছে তিনি পরাজিত হন?

(ঢ) ফতেপুর সিক্রির স্থাপত্য নিদর্শনগুলি কার আমলে নির্মিত হয়েছিল? এই নিদর্শনগুলির মূল বৈশিষ্ট্যগুলি কি?

(ণ) কোন্ মুঘল সম্রাট মধ্যএশিয়ার বাল্খে সৈন্য প্রেরণ করেন? তিনি কতদূর সফল হয়েছিলেন?

## Group B

### পূর্ণমান—৮০

**যে-কোনো পাঁচটি প্রশ্নের উত্তর দাও:**

২। সিন্ধু সভ্যতার প্রধান বৈশিষ্ট্যগুলি সংক্ষেপে বর্ণনা কর। এই সভ্যতার ধ্বংসের সম্ভাব্য কারণগুলি কি ছিল?

৩। বিম্বিসারের সিংহাসনারোহণ থেকে নন্দবংশের পতন পর্যন্ত মগধের রাজনৈতিক ইতিহাস সংক্ষেপে বর্ণনা কর।

৪। অশোক তাঁর 'ধম্ম' প্রচারের জন্য যে সকল ব্যবস্থা অবলম্বন করেছিলেন সে সম্পর্কে আলোচনা কর।

৫। কুষাণ বংশীয় সর্বশ্রেষ্ঠ রাজার রাজনৈতিক ও সাংস্কৃতিক কৃতিত্বের বিবরণ দাও।

৬। চোল রাজবংশের সম্রাট প্রথম রাজরাজের কৃতিত্ব সম্পর্কে আলোচনা কর।

৭। মহম্মদ-বিন্‌-তুঘ্‌লকের কৃতিত্ব ও ব্যর্থতার সমালোচনামূলক আলোচনা কর।

৮। আকবরের শাসনতান্ত্রিক সংস্কারের বিবরণ দাও।

৯। শিবাজীর জীবনী ও কৃতিত্বের আলোচনা কর।

১০। ঔরংজেবের দাক্ষিণাত্য-নীতি মুঘল সাম্রাজ্যের পতনের জন্য কতখানি দায়ী?

---

## Group—A

1. (i) Name at least two of the scholars who discovered the Indus Valley Civilisation. Has any harbour been discovered in the area of the Indus Valley Civilisation ? If so, where was it located ? (ii) Who were the Tirthankara ? Name the last two Tirthankaras. How were their followers called ? (iii) During whose reign was the Fourth Buddhist Council summoned ? Who spread Buddhism in China during his rule ? (iv) Who was the founder of the Nanda dynasty ? Who was the last king of this dynasty and who overthrew him ? (v) Who was the author of India ? During whose reign did he visit India ? (vi) Where has the Hathigumpha Inscription been discovered ? Whose exploits are narrated in this inscription ? To what dynasty did he belong ? (vii) Who was the author of Nagananda, Priyadarsika and Ratnavali ? What dynasty did he belong to ? (viii) Who was the author of Ramacharita ? What is the subject matter of this book ? (ix) Who was the founder of the Khilji Dynasty ? Who were the 'New Mussalmans' ? (x) Where was the Battle of Khanua fought ? What were its results ? (xi) Who was the founder of Ibadatkhana ? Who were invited to this place and why ? (xii) How many Subahs were there in Akbar's Empire ? How were the two principal officers of a Subah designated ? What were their functions ? (xiii) Name at least four buildings constructed by Shahjahan. Where were they located ? (xiv) What did 'Sardeshmukhi' and 'Chauth' mean ? (xv) What was the real name of Murshid Quli Khan ? Who gave him the title and when ?

## Group—B

2. Describe briefly the political, social and economic life of the Rigvedic Aryans.

3. Critically discuss the causes of the downfall of the Maurya Empire. How far was Asoka responsible for the decline of the empire ?

4. Who was the founder of the Satvahana dynasty ? Form an estimate of the greatest king of this dynasty.

5. Describe the conquests of Samudragupta. Did he pursue the same policy in northern and Southern India ?

6. Describe the rise of Gauda under Sasanka with special reference to his relations with the Pushyabhutis.

7. Describe the conquests and administrative system of Alauddin Khilji.

8. Discuss the teachings of Kabir, Chaitanyadeva and Nanaka and their impact on the contemporary society.

9. Critically discuss the administrative system of Sher Shah.

10. Describe the Rajput policy of Akbar. How far was it successful ?

11. Discuss the economic conditions of India during the Mughal period with special reference to agriculture, industry and trade.

গ্রুপ—এ

১। যে-কোন দশটি প্রশ্নের উত্তর দাও :—

(ক) যে সমস্ত পণ্ডিত সিন্ধু-সভ্যতা আবিষ্কার করেন তাঁদের মধ্যে অন্ততঃ দুজনের নাম বল। সিন্ধু-সভ্যতার অঞ্চলে কি কোন পোতাশ্রয় আবিষ্কৃত হয়েছে ? হয়ে থাকলে কোথায় সেই পোতাশ্রয় অবস্থিত ছিল ? (খ) কাদের তীর্থঙ্কর বলা হয় ? শেষ দুইজন তীর্থঙ্করের নাম কর। তাঁদের শিষ্যদের কি নামে ডাকা হয় ? (গ) কার রাজত্বকালে চতুর্থ বৌদ্ধ-মহাসম্মেলন আহূত হয় ? তাঁর রাজত্বকালে কে চীনে বৌদ্ধধর্ম প্রচার করেন ? (ঘ) নন্দবংশের প্রতিষ্ঠাতা কে ছিলেন ? এই বংশের শেষ রাজার নাম কি ? তিনি কার দ্বারা সিংহাসনচ্যুত হন ? (ঙ) 'ইন্ডিকা' নামক গ্রন্থের লেখক কে ছিলেন ? কার রাজত্বকালে তিনি ভারতে আসেন ? (চ) হাতীগুম্ফা শিলালেখ কোথায় আবিষ্কৃত হয়েছে ? এই শিলালেখতে কার কীর্তিকাহিনী বর্ণিত হয়েছে ? তিনি কোন্ বংশের রাজা ছিলেন ? (ছ) নাগানন্দ, রত্নাবলী ও প্রিয়-দর্শিকার লেখক কে ছিলেন ? তিনি কোন্ বংশের রাজা ছিলেন ? (জ) রামচরিত গ্রন্থের রচয়িতা কে ? এই গ্রন্থের বিষয়বস্তু কি ? (ঝ) খিলজী বংশের প্রতিষ্ঠাতা কে ছিলেন ? 'নব মুসলমান' কাদের বলা হয় ? (ঞ) খানুয়ার যুদ্ধ কবে সংঘটিত হয় ? সে যুদ্ধের ফল কি হয়েছিল ? (ট) কে ইবাদৎখানা প্রতিষ্ঠা করেন ? এখানে কারা এবং কেন আমন্ত্রিত হতেন ? (ঠ) আকবরের সাম্রাজ্যে কতগুলি সুবা ছিল ? সুবার প্রধান দুই রাজকর্মচারীকে কি বলা হতো ? তাঁদের কাজ কি ছিল ? (ড) শাহজাহানের নির্মিত অন্ততঃ চারটি অট্টালিকার নাম কর। এগুলি কোথায় অবস্থিত ছিল ? (ঢ) 'সরদেশমুখী' ও 'চৌথ' কাকে বলে ? (ণ) মুর্শিদকুলি খানের প্রকৃত নাম কি ছিল ? কে কখন তাঁকে মুর্শিদকুলি খান উপাধি দান করেন ?

গ্রুপ—বি

যে-কোনো পাঁচটি প্রশ্নের উত্তর দাও

২। ঋগ্বেদের যুগে আর্যদের রাজনৈতিক, সামাজিক ও অর্থনৈতিক জীবন সংক্ষেপে বর্ণনা কর।

৩। মৌর্য সাম্রাজ্যের পতনের কারণগুলি বিশ্লেষণ কর। সাম্রাজ্যের পতনের জন্য অশোক কতখানি দায়ী ছিলেন ?

৪। সাতবাহন বংশের প্রতিষ্ঠাতা কে ছিলেন ? এই বংশের শ্রেষ্ঠ রাজার কৃতিত্বের পর্যালোচনা কর।

৫। সমুদ্রগুপ্তের রাজ্যজয়ের বিবরণ দাও। তিনি কি উত্তর ভারত ও দক্ষিণ ভারতে একই নীতি অনুসরণ করেছিলেন ?

৬। পুষ্যভূতিদের সংগে তাঁর সম্পর্কের বিশেষ উল্লেখ করে শশাঙ্কের নেতৃত্বে গৌড়ের উত্থানের কাহিনী বর্ণনা কর।

৭। আলাউদ্দিন খিলজীর রাজ্যজয় ও শাসনব্যবস্থার বিবরণ দাও।

৮। কবীর, চৈতন্যদেব ও নানকের উপদেশগুলি আলোচনা কর। সমসাময়িক সমাজের উপর এই উপদেশগুলির প্রভাব নির্দেশ কর।

৯। শের শাহ্ প্রবর্তিত শাসনব্যবস্থা পর্যালোচনা কর।

১০। আকবরের রাজপুত-নীতির বর্ণনা দাও। এই নীতি কতদূর সফল হয়েছিল ?

১১। কৃষি, শিল্প ও বাণিজ্য সম্বন্ধে বিশেষভাবে উল্লেখ করে মুঘলযুগের অর্থনৈতিক অবস্থার আলোচনা কর।

---

## Group—A

1. (i) How many Mahajanapadas were there in Northern India during the time of Gautama Buddha ? Name four of them.

(ii) Name the Magadhan king who assumed the title 'Devanam Piya Piyadasi' ? What was the significance of the Kalinga War ?

(iii) Whose conquests have been chronicled in the Allahabad Pillar Inscription of Harishena ? Did he follow the same policy of conquest in Northern and Southern India ?

(iv) Where is Ajanta ? Why is the place famous ?

(v) Mention three main causes of the downfall of the Gupta Empire.

(vi) Who was the king of Bengal with whom Harshavardhana fought ? Who were Harshavardhana's allies in this war ?

(vii) Which royal power of South India attempted to establish a naval empire outside India ? Name two renowned kings of the dynasty.

(viii) Who was the author of the Gitagovinda ? What is the theme of the work ? Whose court-poet was its author ?

(ix) Name three famous architectural monuments of South East Asia which were influenced by the Indian architectural tradition.

(x) Name three main reasons of Iltutmish's fame.

(xi) When and between whom was the battle of Talikota fought? What was its significance?

(xii) What did the Mansab and the Jagir systems mean?

(xiii) What was the 'Din-i-Ilahi'? What were its central principles?

(xiv) What does the word 'Sikh' mena? Name five of the Sikh gurus.

(xv) What does 'Ashtapradhan' mean? Of whose administrative system was it a part? What do you understand by 'Chauth' and 'Sardeshmukhi'?

## Group—B

2. Give brief account of the Indus civilisation. Is this civilisation different from the Vedic civilisation?

3. Discuss the fundamental principles of Buddhism. To what extent were they different from those of Jainism.

4. Narrate the story of Alexander's invasion of India.

5. What do you know of the Kushanas? Discuss the achievements of their greatest king.

6. Describe briefly the struggles of Dharmapala and Devapala with the Pratihara and the Rashtrakuta powers.

7. Who was the greatest king of the Chalukyas? Discuss his achievements as a conqueror and ruler.

8. What did Iltutmish and Ghiyasuddin Balban do to strengthen the Sultanate of Delhi?

9. Form a critical estimate of the reign of Muhammad-bin-Tughluq.

10. Is it correct to hold that Shahjahan's reign represents the climax of Mughal rule in India?

11. Discuss the achievements of Sivaji with special reference to his administrative system.

## গ্রুপ—এ

১। যে-কোন দশটি প্রশ্নের উত্তর দাও :—

(ক) গৌতম বুদ্ধের সময়ে উত্তর ভারতে ক'টি 'মহাজনপদ' ছিল? তাদের মধ্যে চারটির উল্লেখ কর।

(খ) মগধের কোন্ রাজা 'দেবানং পিয় পিয়দসি' উপাধি গ্রহণ করেছিলেন? কলিঙ্গ যুদ্ধের তাৎপর্য কি ছিল?

(গ) হরিষেণ রচিত এলাহাবাদ প্রশস্তিতে কার রাজ্য জয়ের কাহিনী বিবৃত হয়েছে? তিনি উত্তর ও দক্ষিণ ভারতে কি একই নীতি অনুসরণ করেছিলেন?

(ঘ) আজন্তা কোথায়? এই স্থান কেন বিখ্যাত?

(ঙ) গুপ্ত সাম্রাজ্যের পতনের তিনটি প্রধান কারণ উল্লেখ কর।

(চ) হর্ষবর্ধন কোন্ বাঙ্গালী রাজার বিরুদ্ধে যুদ্ধ করেছিলেন? এ যুদ্ধে হর্ষবর্ধন কোন্ কোন্ রাজার সঙ্গে মৈত্রী স্থাপন করেছিলেন?

(ছ) দক্ষিণ ভারতের কোন্ রাজবংশ বহির্ভারতে নৌ-সাম্রাজ্য স্থাপনের চেষ্টা করেছিলেন? এ বংশের দুজন বিখ্যাত রাজার নাম কর।

(জ) 'গীতগোবিন্দ' কে রচনা করেন? এ গ্রন্থের বিষয়বস্তু কি? তিনি কোন্ রাজার সভাকবি ছিলেন?

(ঝ) ভারত শিল্পের দ্বারা অনুপ্রাণিত দক্ষিণ-পূর্ব এশিয়ার তিনটি বিখ্যাত স্থাপত্য-নিদর্শনের উল্লেখ কর।

(ঞ) ইলতুৎমিসের খ্যাতির তিনটি প্রধান কারণের উল্লেখ কর।

(ট) তালিকোটার যুদ্ধ কাদের মধ্যে এবং কবে সংঘটিত হয়? এ যুদ্ধের তাৎপর্য কি?

(ঠ) মনসবদারী ও জায়গীরদারী প্রথা কি?

(ড) 'দীন-ই-ইলাহী' কি? এর মূলনীতি কি ছিল?

(ঢ) 'শিখ' শব্দের অর্থ কি? পাঁচজন শিখ ধর্মগুরুর নাম কর।

(ণ) 'অষ্টপ্রধান' শব্দের অর্থ কি? কার রাজ্যশাসনের সঙ্গে এটি সংশ্লিষ্ট? 'চৌথ' এবং 'সরদেশমুখী' বলতে কি বোঝায়?

## গ্রুপ—বি

### প্রশ্নগুলির মান সমমূল্যের

যে-কোনো পাঁচটি প্রশ্নের উত্তর দাও

২। সিন্ধু সভ্যতার সংক্ষিপ্ত বিবরণ দাও। এই সভ্যতা কি বৈদিক সভ্যতা হতে পৃথক?

৩। বৌদ্ধধর্মের মূল নীতিগুলি আলোচনা কর। জৈনধর্মের মূল নীতির সঙ্গে তাদের পার্থক্য কোথায়?

৪। আলেকজান্ডারের ভারত আক্রমণের কাহিনী বর্ণনা কর।

৫। কুষাণদের সম্বন্ধে কি জান? তাদের শ্রেষ্ঠ রাজার কৃতিত্বের বিচার কর।

৬। প্রতিহার ও রাষ্ট্রকূটদের সঙ্গে ধর্মপাল ও দেবপালের সংগ্রামের সংক্ষিপ্ত বিবরণ দাও।

৭। চালুক্যবংশের শ্রেষ্ঠ রাজা কে ছিলেন ? বিজেতা ও শাসক হিসাবে তাঁর কৃতিত্বের বিচার কর।

৮। দিল্লীর সুলতানী শাসনকে শক্তিশালী করতে ইলতুৎমিস ও গিয়াসউদ্দিন বলবন্ কি করেছিলেন ?

৯। মুহম্মদ বিন তুঘলকের শাসনের সমালোচনামূলক আলোচনা কর।

১০। শাজাহানের শাসনকে মুঘল শাসনের চরম উন্নতির যুগ বলা কি ঠিক ?

১১। শাসনব্যবস্থার বিশেষ উল্লেখ সহ শিবাজীর কৃতিত্বের বিচার কর।

